এই কয়টিই প্রধান। আর তাহাদের উপর নির্যাতনের একটা চিহ্ন আছে হাত-কড়ির। সকল নির্বাসিতকে দেওয়ালের গায়ে কয়ড়ার সঙ্গে হাত-কড়ি ( standing hand-cuffs ) দেওয়া হয়, কিন্তু আমাদের প্রথম দলকে হাত-কড়ি দেওয়ার জন্য স্বতন্ত্র বন্দোবস্ত। ছাদের মাঝখানে একটা কয়ড়া পুঁতিয়া তাহার সঙ্গে একটা লৌহ সলাকা ঝুলাইয়া হাত-কড়ি দেওয়া হইত। তাহার উদ্দেশ্য দেওয়ালে বা অন্য কোন স্থানে যেন কোনরূপ সাহায্য লইতে না পারে। এ চিহ্ন আজও বর্তমান আছে, পুরাণো লোককে জিজ্ঞাসা করিলে বলিয়া থাকে "বাঙ্গালী লোককা হাত-কড়ি।"

হাসপাতালে অসুস্থাবস্থায় ভর্তি হইলে দণ্ডিত লোকের দণ্ড অর্থাৎ বেড়ি মুক্ত করা হইত না। এ-সকল নিয়া আন্দোলন হওয়াতে পরে হাসপাতালে ভর্তি হইলে সকলকেই দণ্ড হইতে হাসপাতালে অবস্থান করার কয় দিবস অব্যাহতি দিত।

এখানে আমরা যত মঙ্গলই করি না কেন, যত পরিবর্তনই হউক না কেন, সাধারণ নির্বাসিত বাঙ্গালীদের অনেক ক্ষতি হইয়াছে। আমরা এখানে আছি বলিয়া তাহারা warder, writer এরূপ কোন দায়িত্বপূর্ণ কাজ পাইত না। তাহারা দায়িত্বপূর্ণ কাজ পাইলে আমাদিগকে কোন গোপন কাজে সাহায্য করে ইহাই ছিল সন্দেহের কারণ। তাহাদিগকে আমাদের সঙ্গে মিশিয়া একটু সুখ-দুঃখের আলাপ করিতে দেখিলেই টিণ্ডেল, পেটি-অফিসার তাহাদের উপর কটাক্ষ দৃষ্টিপাত করে এবং আমাদের অসাক্ষাতে শাসায়। এখানে বাঙ্গালীদের সংখ্যা খুব অল্প। সুতরাং বঙ্গভাষী বা বঙ্গবাসী জানিলে একটু জানিবার বা আলাপ করিবার প্রবৃত্তি তাহাদের হইত কিন্তু সরকারের বাঙ্গালী প্রীতির অভাবে তাহাদের প্রবৃত্তি নিবৃত্তি হইত না। শুধু বাঙ্গালী বলিয়াই যে তাহারা আমাদের সঙ্গে আলাপ করিতে আসিত তাহা নহে। জেলে বাঙ্গালীদের "বাঙ্গালী" বলিয়া যথেষ্ট নাম আছে তাহার জন্যও তাহাদের একটু আলাপ করিয়া জানিবার প্রবৃত্তি বেশী হইত। জেলের ভিতরে বাঙ্গালীদের আদর নাই আমরা এখানে আছি বলিয়া। বাহিরে তাহাদের কেমন আদর আছে তাহা পাঠকগণ পরে জানিতে পারিবেন।

চতুর্দিক রক্ষা করিয়া যাহা বলা যাইতে পারে তাহা বলিলাম, জেলের কথা এখানেই শেষ। আমাদের ওখানে যাবার পূর্বে আমাদের পূর্ব নির্বাসিতদের উপর যে কি অমানুষিক অত্যাচার হইয়াছিল তাহা আমরা

চোখে দেখি নাই বলিয়া লিখিলাম না। তাহা পাঠকগণ বারীনবাবু, উল্লাস কর বাবু ও সাভারকরবাবুর পুস্তক পাঠ করিলে জানিতে পারিবেন।

এই গেল জেলের কথা। ইহার পর আন্দামানের বাহিরের কথা আরম্ভ করিব, এই বাহিরের বিবরণেই প্রকৃত আন্দামানের পরিচয় পাঠকগণ জানিতে পারিবেন।

**॥ প্রথম খণ্ড সমাপ্ত ॥**

কিছু Haddo Viper ও Ross জিলায় আছে। এ-কসল স্থানে কখনও তাহাদিগকে রাখা হয় না। এই সকল পলাতকদের মধ্যে সেই রকম ভাল লোকও থাকে। তাহাদিগকে একবার সুযোগ দিলেই পরিবর্তিত হইতে পারে। কিন্তু কখনও তাহাদিগকে সে সুযোগ দেওয়া হয় না। জেল হইতে বাহিরে গেলে যে, যে কাজ হইতে পলায়নের চেষ্টা করে তাহাকে আবার সেই কাজেই নিযুক্ত করা হয়। অক্ষম বলিয়া কোন দিনই কাজের পরিবর্তন করে না। বার বার এরূপ অত্যাচার ভোগ করিতে করিতে সাধারণ লোকের মধ্যেও একটা প্রতিহিংসার ভাব জাগে। যাহার সাহস ও শক্তি থাকে সে প্রতিশোধ লইবার জন্য নির্যাতনকারী টিণ্ডেলকেই একদিন মারিয়া বসে। overseer লোক পাইলেই টিণ্ডেল ও জমাদারের হাতে সঁপিযা দেয়। কাজ বিভাগ কবা অনেকটা টিণ্ডেল ও জমাদারের হাতে থাকে। তাহারা ইচ্ছা করিলেই লোককে সুযোগ-সুবিধা ও অবস্থা বিশেষে কষ্টও দিতে পারে। সোজাসুজি ভাবে ইহাদেব দ্বারা নির্যাতিত হয় বলিয়া ইহাদের উপরই কয়েদীদের আক্রোশটা একটু বেশী থাকে। টিণ্ডেল, জমাদাব খুনের মামলা কেবল Bimberly ganj জেলা হইতেই বৎসরে দুই একটা হইয়া থাকে। এই সকল স্থানে টিণ্ডেল ও জমাদারগিরি পাঠান ও পাঞ্জাবী মুসলমানদেরই এক চেটিযা। বাহিবে ইহাদেব ক্ষমতা আমাদেব দেশের জেলের Superintendent-এর ন্যায়। সাধারণ অবিবেচক লোকের হাতে অতখানি শক্তি থাকিলে আত্মহারা হইয়া সে যে কত অত্যাচারী হইয়া থাকে তাহার চূড়ান্ত দৃষ্টান্ত এখানেই দেখিতে পাওয়া যায়। জমাদার যখন যাহার বিরুদ্ধে বলিবে তাহাই ধ্রুব সত্য। কয়েদী বা অন্য কাহারও কথা সরকারের কাছে বিশ্বাসযোগ্য নয। এই সকল কাবণে ভাল লোকও ক্রমে ক্রমে মন্দ হইয়া যায়।

একজন গুজরাটি মুসলমানকে একবার জঙ্গল কাজে দেওয়া হয়। সেখানে অসহ্য কষ্ট বলিয়া জেলে আসার অভিপ্রায়ে সে পলায়ন করে। এরূপ উদ্দেশ্যে অনেকেই এক দিন কি দুই দিন গোপনে থাকিয়া ধরা দেয়। জেলের ঘানিটানা জঙ্গল কাজের অপেক্ষা অনেকাংশে সহজ, একথা ভুক্ত-ভোগীরা মুক্তকণ্ঠে স্বীকার করে। গুজরাটি কয়েদীটি দুই দিন পরে ধরা দেয় এবং দুই বৎসরের জন্য জেল-দণ্ড প্রাপ্ত হয়। জেলে যাইয়া সে দুই বৎসর বিনা গোলমালে কাটাইয়া আসে। বাহিরে আসা মাত্রই তাহাকে আবার পূর্ব কাজে নিযুক্ত করা হয়। সে জেলে যতদিন ছিল ঘানিতেই

কাজ করিয়াছে। সুতরাং কোন গোলই ছিল না, এবার সে ভীষণ প্রতিশোধ লইবার জন্য পূর্ব হইতেই সব ঠিক করিয়া পালায়। কিছু টাকা-পয়সা সংগ্রহ করে এবং ভাল ভাল আরও তিন জন লোককে সাথীরূপে পায়। দুই মাস পর্যন্ত তার কোন খোঁজ পাওয়া যায় না। পরে ইচ্ছা করিয়াই আবার ধরা দেয়। ধরা দেওয়ারও একটা উদ্দেশ্য আছে। তাহার উদ্দেশ্য ছিল প্রহরীদের নিকট হইতে বন্দুক ছিনাইয়া লওয়া। ফলে সে তাহাই করিল; একদিন রাত্রিকালে কপাট ভাঙ্গিয়া একটি বন্দুক ও কার্টিজ লইয়া পলায়ন করে। পলায়ন করিয়া আমরা যতদূর জানি, আন্দামানে থাকা পর্যন্ত সে ধরা পড়ে নাই। মাঝে মাঝে লোকের ঘরে বলপূর্বক প্রবেশ করিয়া কিছু কিছু খাবার সংগ্রহ করিত ইহাই জানিতাম। লোকটা যতদিন আমাদের সঙ্গে মিশিয়াছিল ততদিন তাহার মধ্যে খারাপ কিছুই দেখি নাই। তবে এরূপ কেন হইল পাঠক সে কথা জিজ্ঞাসা করিতে পারেন। এরূপ হওয়ার কারণ—জঙ্গলের শক্ত কাজ। দণ্ড পাইয়া জেলে ভাল লোক বলিয়া পরিচয় দিতে চেষ্টা করিয়াছে। সব রকম শক্ত কাজ বিনা বাক্যব্যয়ে করিয়াছে। কোন দিন কোন আপত্তি করে নাই। তাহার সেই সততায় অবিশ্বাস করাতে সে স্বভাবতঃই বিদ্রোহী হইয়া উঠে। প্রথমে তাহার ধারণা ছিল এখানে ভাল ভাবে থাকিলে বাহিরে ভাল কাজ না হউক মানুষের যোগ্য কাজ দেওয়া হইবে। তাহার সেই ধারণার উপর যখন আঘাত পড়িল তখনই সে বিগড়াইল। এরূপ ইতিহাস অনেক আছে; দুই-একটির উল্লেখ করিলেই যথেষ্ট, তাহারা বাহিরে ভাল শিক্ষা পাইলে সেনা বিভাগে অনেক উন্নতি লাভ করিত, একথা নিঃসন্দেহে বলা যাইতে পারে।

এই জঙ্গলে কাজ করিতে পারিলেই যে মুক্ত বা জীবনের ভয় নাই তাহা নহে। যদি কখনও কেহ অসাবধান অবস্থায় থাকে তখনই হয়ত হঠাৎ একটি কর্তিত বৃক্ষ উপরে পড়িয়া তাহাকে একেবারে পিষিয়া ফেলে। এরূপ আকস্মিক ঘটনাও অনেক সময় ঘটে। ঘটিলেই বা কার কি—সবই তো বেওয়ারীস মাল!

রৌদ্র বৃষ্টি সকল ঋতুতেই জঙ্গলের মধ্যে কাজ করিতে হয়। জঙ্গল কাটা, নারিকেল বৃক্ষ রোপণ করা, মাটি কাটা, পাথর ভাঙ্গা, বাগান করা, রবার চাষ, চা-এর চাষ ইত্যাদি অনেক শক্ত কাজ এই জঙ্গল কাজের অধীন। ইহার কোনটাই সহজ নহে। ইহার মধ্যে গাছ কাটা ও রবার

কাজ ( মাটি কাটা ) সর্বাপেক্ষা কঠিন। মাটি কাটিবারও একটি নির্দিষ্ট পরিমাণ আছে। দৈর্ঘ্যে, প্রস্থে ও গভীরতায় কতটা দৈনিক কাটিতে হইবে প্রত্যেক দিন তাহা প্রত্যেককে নির্দিষ্ট করিয়া দেওয়া হয়। যাহারা এই কাজ করিয়াছে তাহাদের মুখে শুনিতে পাই যে ইহা খুব কঠিন। অনেকেরই দ্বারা সম্পূর্ণ কাজ প্রত্যহ হয় না। সে জন্য বেড়ী প্রভৃতি দণ্ড তো আছেই, তাহাতেও নিস্তার নাই। আর সেই বেড়ী লইয়াই কাজ করিতে হয়। রজনী প্রামাণিক নামে একজন বাঙ্গালী একবার এই মাটি কাটা কাজ হইতে পলায়ন করে। সেজন্য প্রথমে তাহার দুই বৎসর জেল ও তিরিশ বেত দণ্ড হয। ইহার পর প্রত্যেক বারেই তাহাকে এই একই কাজে নিযুক্ত করা হইত। আর প্রত্যেক বারেই সেও জেলের বাহির হইয়া দেড় মাসেব মধ্যেই পুনরায় জেলে ফিরিয়া আসিত। আমরা তাহাকে চাব-পাঁচ বার এইরূপ ভাবে জেলে আসা-যাওয়া করিতে দেখিযাছি। তাহার কারণ তাহা দ্বারা একাজ হইত না এবং এ কাজ ব্যতীত তাহাকে অন্য কোন কাজও দেওয়া হইত না। ইহার সোজা অর্থ তাহাকে জেলে যন্ত্রণা দিতে দিতে প্রাণে মারা। লোকটার দণ্ডকালেব বিশ বৎসর অতীত হইয়াছিল। ৩০২ ধারায় সে যাবজ্জীবন দণ্ড পায়। এই ধারায় সাধারণতঃ বিশ বৎসরের বেশী দণ্ড ভোগ করিতে হয় না। কিন্তু সে একবার পলায়ন করিযাছিল বলিয়া তাহাব মুক্তি চিরকালের জন্য বন্ধ। জেলে লোকটা আমাদের অত্যন্ত ভক্ত ছিল। ববিবাব আসিলেই বাবুদের কাপড় ধুইয়া ও অন্যান্য কাজ কবিয়া তাঁহাদিগকে সন্তুষ্ট করিতে চেষ্টা করিত।

সময়ে সময়ে নাচ দেখাইয়া বাবুদের নিকট হইতে কিছু খাবারও আদায় কবিত, যখন আমি রস্ হাসপাতালে ছিলাম তখন সময় সময কেবানীদিগকে সাহায্য করিতাম। সেই সময় হঠাৎ একদিন Death report-এ দেখি রজনীব নাম। তাহার মৃত্যু সংবাদ সেদিন আমাদেব সকলের প্রাণেই বেশ দাগ কাটিয়া বসিয়াছিল। বিশ বৎসর পূর্ণ হইয়া যাওয়ার পর তাহার মনে বড় আশা হইয়াছিল যে, সে দেশে ফিরিয়া যাইবে। কিন্তু এই জঙ্গল কাজের নির্যাতনেই তাহার আর দেশে ফিরিয়া যাওয়া হইল না। বেচারার বাম হাতটি বিকল ছিল, তাহা দ্বারা মাটি কাটা ও ঘানি টানা উভয়ই শক্ত।

জঙ্গলে যে সকল গাছ কাটা হয় উহা স্থানান্তরিত করিয়া সমুদ্রের জলে

ভাসাইয়া কাঠের গোলা Chattam আনা হয়। সমুদ্রতীর হইতে বহুদূরে সে সকল বৃক্ষ ছেদন করা হয় উহা হাতী দ্বারা সমুদ্রতীরে আনা হইয়া থাকে। এই কাজের জন্য বাবোটি হাতী আছে। কয়েদীদের আহারাদি সম্বন্ধে যে নিযম, হাতীগুলিরও ঠিক সেই একই নিয়ম। ইহাদের খাদ্যের একটা পরিমাণ আছে। ইহার বেশী কখনও তাহারা পায় না। কয়েদীর পক্ষে যেমন সশ্রম কাজের ব্যবস্থা, উহাদের পক্ষেও ঠিক তেমনি। বৃহৎ বৃহৎ কাষ্ঠখণ্ডগুলির সঙ্গে সেই শিকল বাঁধিয়া দেওয়া হয়। শুঁড় দ্বারা উহা টানিয়া লইয়া যাইতে হয়। যখন উহাদের শক্তিতে আর কুলায় না তখন তাহারা অসহায়ভাবে চীৎকার করিতে থাকে। কিন্তু চীৎকার করিলেও মুক্তি নাই। কুড়ালির পর কুড়ালি মাথায় পড়িতে থাকে। তাহাতেও কোন ফল না হইলে তখন সে কাজ না করার অপরাধে কয়েদীর মাড়-ভাতের (penal diet) ন্যায় উহারাও দণ্ড পায়। অল্প খানা, দাল বন্ধ (বিশ সের করিয়া ধান) শুধু গাছের পাতা ইত্যাদি রকমের দণ্ড দেওয়া হইয়া থাকে। বেশী শাস্তি যদি দেয় তবে একেবারে খানা বন্ধ। হাতিগুলির অস্থি-চর্ম সার, শরীরের সকল অস্থি ভাসিয়া উঠিয়াছে।

এই সকল স্থানে নানাবিধ কাষ্ঠ জন্মিয়া থাকে। গত জার্মান যুদ্ধের সময় ইংলণ্ডে হাওয়াই জাহাজ তৈয়ারী করিবার জন্য এক প্রকার হালকা রকমের কাষ্ঠ এই স্থান হইতে রপ্তানী হইত। ইহা ভিন্ন কলিকাতা ও রেঙ্গুন প্রভৃতি স্থানে কাষ্ঠ রপ্তানী হইয়া থাকে। এ জেলাতেই আমাদের ফণীবাবু ও যতীনকে পাঠান হইয়াছিল। তাহারা যে স্থানে ছিল সে স্থান অত্যন্ত ম্যালেরিয়া প্রধান। তাহারা প্রতি মাসেই ম্যালেরিয়ায় ভয়ানক ভাবে ভুগিত। হাসপাতাল হইতে ছুটি হওয়ার পর আট-দশ দিন যাইতে না যাইতেই তাহারা আবার হাসপাতালে আশ্রয় লইত। এই ভাবে তাহারা তাহাদের দুঃখ-রাতের-দিন কোন রকমে কাটাইত, ইহাতে যতীনের স্বাস্থ্য ক্রমে ভাঙ্গিয়া যায়। নাক হইতে মাঝে মাঝে রক্ত পড়িতে আরম্ভ করে। জেলে তাহার স্বাস্থ্য ভালই ছিল, এই অস্বাস্থ্যকর স্থানে আসিয়া তাহাকে অনেক দুর্ভোগই ভুগিতে হয়।

# লর্ড মেওর হত্যা

পাঠানদের সম্বন্ধে অনেক কথা বলিয়াছি। তাহারা যে সরকারের বিশ্বাস-ভাজন হইয়াছে এ কথাই কেবল বলা হইয়াছে, কিন্তু কেমন করিয়া যে তাহারা এ সুযোগ পাইল সে সম্বন্ধে কিছুই বলা হয় নাই। সর্বপ্রথমে এই স্থানে সকল নির্বাসিতের উপরই সমান অত্যাচার হইত। সে অত্যাচার অমানুষিক, যাহা সকল মানুষ সহ্য করিতে পারে না। পাঠানগণ স্বভাবতঃ বীর ও সাহসী। বীরের ন্যায় মৃত্যুকে তাহারা গৌরবের মনে করে এবং বীরকে সম্মানের চক্ষে দেখে। তেমনই ভীরু লোককে আবার ঘৃণা করে, জাতির কলঙ্ক বলিয়া মনে করে। অত্যাচার পীড়িতের নিকট অত্যাচার যখন অসহ্য হইয়া উঠে তখন তাহারা প্রাণকে তুচ্ছ এবং প্রত্যহ তিল তিল করিয়া মরা অপেক্ষা এক দিনে সকল যন্ত্রণা ভোগ করিয়া শেষ হওয়া শ্রেয়ঃ মনে করে। এই স্থানে এইরূপ অমানুষিক অত্যাচারের ভিতর অনেকেরই মনে এই ধারণা হইয়া থাকে।

লর্ড মেও যখন আন্দামান পরিদর্শন করিতে যান তখন সেরালী নামক এক পাঠান জীবনের সকল জ্বালা মিটাইবার অভিপ্রায়ে সুযোগ খুঁজিয়া বেড়াইতে থাকে। সেই সময়ে সে নাপিতের কাজ করিত। এই স্থানে চুল ও দাড়ি ক্ষুর দ্বারা পরিস্কার করিবার নিয়ম। এই কাজের জন্য তাহার নিকট সকল প্রকার অস্ত্রই থাকিত। অস্ত্রাদি থাকিলেও সে তাহার উদ্দেশ্য সিদ্ধির জন্য ইচ্ছানুরূপ একখানা ছোরার ন্যায় অস্ত্র কোথা হইতে যোগাড় করে।

লর্ড মেও পরিদর্শন কালে যে সকল পথ দিয়া চলিতেন সে সকল স্থানে কড়া পাহারা থাকিত। সেই সকল রাস্তা দিয়া কোন লোক চলাচল বা পার হইতে পারিত না। সম্মুখে ও পিছনে প্রহরী সকল শরীর রক্ষকরূপে চলিত। সেরালী তিন দিবস যাবৎ তাহার উদ্দেশ্য লইয়া ফন্দি আঁটিতেছিল, কিন্তু কোন সুবিধা করিয়া উঠিতে পারে নাই। ইহার পর সে একদিন রাস্তার ধারে বনে লুকাইয়া রহিল। লর্ড মেও যখন সঙ্কীর্ণ রাস্তার মধ্য দিয়া পথ অতিক্রম করিতেছেন, তখন সেরালী হঠাৎ বনের মধ্য

হইতে বাহির হইয়া লর্ড মেওকে আক্রমণ করে। এই আক্রমণের ফলে তিনি ভূতলশায়ী হন। তখন মেওর রক্ষীরা আসিয়া তাহাকে জড়াইয়া ধরিয়া ফেলে। তারপর তাহাকে বন্দী করিয়া রস দ্বীপে গোরা পাহারার অধীনে রাখে।

শুনিয়াছি সেরালী অত্যন্ত সবল ও দীর্ঘকায় ছিল। হাজতে থাকার সময় একদিন যখন স্নান-আহার করিবার জন্য তাহাকে ঘরের বাহির করা হয় তখন গোরা প্রহরীদের মধ্যে দুই জনকে এক সঙ্গে আক্রমণ করিয়া সে শেষ করে। ব্যবহার ও আহার ভাল ছিল না ইহাই আক্রমণের কারণ। ইহার পর উপর হইতে তাহাকে ভাল খাবার ও পরিবার বন্দোবস্ত করিয়া দেওয়া হয়।

তাহার বিচার Dy. Commissioner-এর নিকট হয়। বিচারে সেরালী মৃত্যু দণ্ডাজ্ঞা প্রাপ্ত হয়। পরে C.C-র* নিকট আপিল হয়। আপিলেও সেই একই আদেশ বহাল রহিল। কলিকাতা হাইকোর্টে তাহার মামলার কাগজপত্র পাঠান হয়। সেখানেও সেই একই আদেশ। তাহার বিচারের সময়ে সে জবানবন্দীতে তাহার সমস্ত দুঃখের কথা ব্যক্ত করে। তার মর্মার্থ—এখানে সরকার বাহাদুর কয়েদীর উপর চিরকাল অত্যাচার করিয়া আসিতেছেন। তাহার প্রতিকারের জন্য বহুবার অভিযোগ করা হইয়াছে কিন্তু কেহই সে আবেদন কর্ণে স্থান দেওয়া প্রয়োজন বোধ করেন নাই। গভর্নরের নিকট নালিশ করিবার ইচ্ছা ছিল। তাহাতেও বাধা পাইলাম। যদি আপ্রাণ চেষ্টার পর কোনও উপায়ে নালিশের জন্য উপস্থিত হইতেও পারিতাম তবে আমার উপর এইরূপই ৩০২ ধারার অভিযোগ আসিত। নিজের জীবন দিয়া যদি আর দশ জনের অত্যাচারের মাত্রা কিছু কমাইতে পারি, যদি তাহাদের সকলের দুঃসহ দুঃখের বোঝা সামান্যও হালকা করিতে পারি, তবেই আমার এই মরণ বরণ গৌরবের হইবে। এই কথা মনে করিয়াই আমি স্বেচ্ছায় এই কাজে প্রবৃত্ত হইয়াছিলাম। যাহা করিয়াছি তাহার জন্য আমি বিন্দুমাত্র অনুতপ্ত নই এবং উপযুক্ত পাঠান সন্তানের মত মৃত্যুর সম্মুখীন হইতে পারিতেছি বলিয়া নিজেকে সৌভাগ্যবান মনে করিতেছি।"

সেরালীর এই সাহসিকতার পরিচয় পাইয়া সরকারের চক্ষু খুলিল। তাঁহারা শ্রেণী বিচার না করিয়া যে অত্যাচার করিয়া চলিয়াছিলেন ইহার

---

* Cap. Dogglas.

পর আর তাহাদের সে সাহস রহিল না। ইহার পর হইতেই স্থানীয় গভর্নমেণ্ট একটু সংযত হইলেন। বিশেষ করিয়া পাঠানদিগকে সন্তুষ্ট করিবার চেষ্টা করিতে লাগিলেন। কারণ কখন কাহার হত্যার চেষ্টা হয় তাহার কোন নিশ্চয়তা নাই। পাঠানদিগকে বাছিয়া বাছিয়া আরামের কাজ দিতে এবং জমাদার, টিণ্ডেল, পেটি-অফিসার, আরদালী প্রভৃতি পদে নিযুক্ত করিতে লাগিলেন। বর্বর জাতিকে এই সুযোগ দিয়া এই স্থানের অবস্থা ক্রমে ক্রমে এমন করিয়া তুলিলেন যে পাঠানদের যন্ত্রণায় অন্যান্য কয়েদীরা অতিষ্ঠ হইয়া উঠিল। বারীনবাবুর পুস্তকে পাঠান জমাদার মিরজা খাঁর সম্বন্ধে অনেক কথা আছে। পাঠকগণ উহা পাঠ করিলে কিছু আভাস পাইবেন। আজ পর্যন্তও পাঠানগণ এখানে প্রাধান্য চেষ্টার চিন্তা করিতেছে। এখানে তাহারাই বিশ্বাসী, তাহারাই সরকারের একমাত্র বন্ধু।

তবে চিরকাল এক ভাবে যায় না। তাই আজকাল মাঝে মাঝে বিপরীত ফলও ফলিতেছে। পাঠান জমাদার ও টিণ্ডেলগণ সকল কয়েদী বিশেষতঃ হিন্দুদের উপর অত্যাচার করে বলিয়া মাঝে মাঝে দুই-একটির গুরুতর মামলাও দেখা দিতেছে। এইরূপ একটি মামলার লোককে জেলে দেখিয়াছি। তাহারা সাত জনে ষড়যন্ত্র করিয়া এক পাঠান জমাদারকে হত্যা করে। জমাদারের অপরাধ—সে যে কেবল কাজে নিযুক্ত কয়েদীদেরই কষ্ট দিত তাহা নহে। সে টিণ্ডেল প্রভৃতিকেও বাগে পাইলে ছাড়িত না।

আমরা জেলে যাওয়ার পর হইতে বিশেষ করিয়া আমাদের আপ্রাণ চেষ্টার ফলে শেষকালে পাঠানদের সংখ্যা কম হইয়া আসিয়াছিল।

## কয়েদীর ক্রম উন্নতি

দেশ হইতে নির্বাসিতগণ আসিয়া জেলে থাকার অবস্থায় Star gang হইলে* স্থানাভাবে warder হইতে পারে। Star gang-এর অভাব হইলে সোজা টিকেট পর্যন্ত warder হয়। জেলের ওয়ার্ডাররা পাঁচ বৎসর পূর্ণ হওয়ার পর মাসে বারো আনা করিয়া বেতন পায় ও তিন মাস অন্তর একদিন ( রবিবার ) ৮টা হইতে ৪টা পর্যন্ত বাহিরের পাশ লইয়া বেড়াইতে যাইতে পারে। পেটি-অফিসারের অভাব হইলে পেটি-অফিসার এবং এইরূপে জমাদার পর্যন্ত হইতে পারে। কয়েদীদের মধ্যে warder ব্যতীত অন্য কাহারও বেতন নাই, আবার জমাদার পদ পাইবারও একটা নিয়ম আছে ; দশ বৎসর অন্তর এক টাকা মাসে বেতন না হইলে কেহ জমাদার হইতে পারে না। ভাল লেখাপড়া জানিলে লেখাপড়ার কাজ পাইতে পারে। কিন্তু রাজনৈতিক বন্দীগণ এই অধিকার হইতে বঞ্চিত। কার্যকরী জ্ঞান থাকিলে কোন কার্যশালায় ( woıkshop ) মিস্ত্রীর কাজ পাইতে পারে। warder-রা জেলের ভিতরে থাকে আর পেটি-অফিসার, টিণ্ডেল ও জমাদার রাত্রিকালে জেলের বাহিরে থাকিতে পারে এবং দিনের বেলায় পালা অনুসারে জেলের তত্ত্বাবধান করে, জেলে এই পর্যন্তই উন্নতি।

বাহিরে যাহারা উর্দু ও ইংরেজী জানে তাহাদের কোন কষ্ট হয় না। তাহারা যেখানে থাকে সেখানেই আদর ও বকসিস্ পাইয়া থাকে। জেলের আর বাহিরের অবস্থা একই। পাঁচ বৎর পর বারো আনা এবং দশ বৎসর পর মাসে এক টাকা হিসাবে বেতন পায। বাহির ও জেলের সঙ্গে এইটুকু পার্থক্য যে ওয়ার্ডার হইতে জমাদার পর্যন্ত জেলে এবং বাহিরে সকলেই বেতন পাইয়া থাকে। লেখাপড়া জানা লোকেরা writer বা মুন্সি এই সকল কাজ পাইয়া থাকে। এই সকল কাজ বিভাগানুসারে ক্ষমতারও সীমাবিভাগ আছে। যেমন District magistrate-এর Writer ও মুন্সির ক্ষমতা সকলের অপেক্ষা বেশী এবং C.C-র মুন্সি সকলের উপর। এই মুন্সির কাজ আবার উর্দু না জানিলে কেহ পায় না।

---

* Star gang ৩০২ ধারায় আসামীগণ হ্ইতে যদি তাহারা হঠাৎ অনিচ্ছাসত্বে খুন করিয়া ফেলে।

হাসপাতাল সম্বন্ধে কতকগুলি নিয়ম আছে। সেখানে লেখাপড়া জানা লোকেরা কিছু কিছু সুবিধা পাইয়া থাকে। Ist, 2nd, 3rd, grade Compounder, Writer, মুন্সি এবং attendants প্রভৃতি পদগুলি তাহারা পাইয়া থাকে।

Workshop-এ Foreman, Writer, Instructor (Design maker) নক্সা অঙ্কনকারী এ সকল কাজ দেওয়া হয়। এই সকল কাজ চালাইবার জন্য যেখানে প্রয়োজন সেখানেই একজন লোক বসাইয়া দেয়। তাহারা কয়েদী দ্বারা অল্প খরচে অনেক কাজ পাইয়া থাকে। এইভাবে তাহারা যখন যে ভাবে পারে সেই ভাবেই নিঃশেষে কয়েদীদিগকে খাটাইয়া লয়। বিনা পারিশ্রমিকে বা নামমাত্র পারিশ্রমিকে এইরূপ দুঃসাধ্য কাজ করিয়াও কয়েদীদের নিস্তার নাই।

Ticket leave-এরও একটা ব্যবস্থা আছে। কিন্তু সে ব্যবস্থার ফল খুব অল্প লোকেই ভোগ করিতে পারে। কয়েদীদের জন্য যে সকল সুযোগ-সুবিধা কাগজে-কলমে দেওয়া হইয়াছে তাহা সাধারণতঃ কাগজে-কলমেই থাকিয়া যায়, কার্যক্ষেত্রে তাহা বড় একটা ঘটিয়া উঠে না। তাই শতকরা এক জনও সে সুবিধা পাইলে যথেষ্ট মনে করে। দশ বৎসরের মধ্যে যদি কোন কয়েদী জেল-দণ্ড না পায় ও তিরিশ টাকা জমা দিতে পারে, তবে কিছু ভূমি ও বাহিরে স্বাধীন ভাবে বাস করিবার অধিকার পায়। তাহারা ইচ্ছা করিলে জমিতে চাষ করিয়া নিজের খোরাক-পোষাক জোগাড় করিতে বা কোন বিশেষ কাজের যোগ্যতা থাকিলে সরকারী কাজ করিতে পারে। এবং তাহার বিনিময়ে মাসে দশ টাকা করিয়া বেতন পাইয়া থাকে।

কয়েদীদের মধ্যে যাহারা Ticket leave হইয়াছে তাহাদিগকে বিবাহ করিতে দেওয়া হয়। এই বিবাহিত Ticket leave দিগকে ভিন্ন স্থানে বাস করিতে দেওয়া হয়। যে স্থানে তাহারা থাকে সেই স্থানে আবার অবিবাহিত ticket leave দিগকে বাস করিতে দেওয়া হয় না। টিকেট লিভ হওয়ার জন্য যেমন শক্ত নিয়ম আছে তেমনি বিবাহ সম্বন্ধেও অনেকগুলি নিয়ম আছে। এই সকল কারণে দুই শত লোকের মধ্যে এক জনও বিবাহ করিতে পারে কিনা সন্দেহ। বিবাহ সম্বন্ধে অন্য পরিচ্ছেদে আলোচনা করিব।

# অপরাধ বেশী হয় কেন ?

মানুষের ধৈর্য আছে কিন্তু তাহারও একটি সীমা আছে। সেই সীমা অতিক্রম করিলে মানুষের রূপ ভিন্ন হইয়া যায়, তখন ভাল লোককেও অনেক অস্বাভাবিক কার্য করিতে দেখা যায়। মানুষ যখন পেটের ক্ষুধা সহ্য করিতে পারে না তখন নিজের সন্তানকেও হত্যা করিয়া ফেলে; যখন বাঞ্ছিত বস্তু লাভে বঞ্চিত হয়, তখন বাসনার পিছনে পিছনে ছুটিয়া জ্ঞানহীন হইয়া পড়ে। এ স্হানে লোকে যে অধিক অপরাধ করে উহার কারণও অনেকটা সেইরূপ।

এই স্হানে স্ত্রীলোকের অপেক্ষা পুরুষ অনেক বেশী, আবার পুরুষগণ ইচ্ছা করিলেই বিবাহ করিতে পারে না, পুরুষ-স্ত্রী সকলেই যাবজ্জীবনের জন্য এখানকার অতিথি, তাহাদের মধ্যে কেহই ব্রহ্মচারী বা ব্রহ্মচারিণী হইয়া আসে নাই। আর তাহাই যদি হইত তবে সতীর সতীত্ব নষ্ট করিয়া, কেহ বা নিজের স্বামীকে বিষ সেবন করাইয়া এখানে আসিবে কেন ? এখানে আসিবার সময় তাহারা সকল কামনা-বাসনাকে বিসর্জন দিয়া আসে নাই। বহু দিবস সেই কু-প্রবৃত্তিগুলি চাপা পড়িয়া আছে। হঠাৎ যদি কোন প্রলোভনের বস্তু সামনে আসিয়া পড়ে তখন তাহা লাভ করিবার প্রবল আকাঙ্ক্ষা তাহাদের মধ্যে জাগিয়া উঠে। বহু দিনের চাপাপড়া ভাব হঠাৎ জাগিয়া উঠিলে তাহার গতি রোধ করিতে তাহারা পারে না।

নির্বাসনে ভাল-মন্দ দুই প্রকারের লোকই আছে। কিন্তু ভালর সংখ্যা অতি অল্প। মন্দ লোক যাহারা তাহারা নিজের বাসনা চরিতার্থ করিবার সুযোগ সর্বদাই অন্বেষণ করিয়া বেড়ায়। তাহাদের দৃষ্টি থাকে অল্প বয়সের সুন্দর ছেলেদের প্রতি। তাহাদের সঙ্গে মিশিয়া তাহাদের সর্বনাশ করিবার জন্য তাহারা সচেষ্ট হয়। একই ছেলের উপর যখন অধিক লোকের দৃষ্টি পড়ে, তখনই পরস্পরের মধ্যে বিবাদের সৃষ্টি হয়। এই বিবাদ ক্রমে বড় হইয়া শেষকালে, লাঠালাঠি এবং খুনাখুনী পর্যন্ত হইয়া থাকে। কেহবা ছেলেকে খুন করে, আবার কেহবা বিপক্ষদলের লোককে হত্যা করে। বহু পূর্বে এই সকল কারণে কত লোকের যে ফাঁসিকাষ্ঠে

ঝুলিতে হইয়াছে তাহার হিসাব-নিকাশ নাই। বাচ্চা ফাইল সম্বন্ধে অনেক কথা বলা হইয়াছে। পুনরুল্লেখ এখানে নিষ্প্রয়োজন। ইহাই এ স্থানের অপরাধের প্রধান কারণ। ইন্দ্রিয় চরিতার্থ করার উদ্দেশ্যে একে অন্যের সর্বনাশ করিতে যখন প্রবৃত্ত হয়, তখন সে কার্যে বাধা পাইলেই হঠাৎ একটা কিছু করিয়া বসে ; পরে কি হইবে সে সম্বন্ধে কোনই চিন্তা করে না।

যে সকল লোক বিবাহ করিয়া কোন গ্রামে বাস করে এবং সে সকল স্থানীয় লোক তাহাদের বস্তীতে স্ত্রী-বন্যাসহ বাস করে সেই সকল স্থানেব মেয়েদের উপব অমানুষিক অত্যাচার করিবার জন্য প্রতাপশালী কয়েদীবা অনেক চেষ্টা করে। আর কয়েদীদের স্ত্রীলোকও কযেদী, তাহাদের স্বভাবটাও যে কেমন হইতে পারে তাহা অনায়াসেই বুঝা যায়। পুরুষ সংযমের অভাবে এবং স্ত্রীলোকেব আকর্ষণে যখন অন্যায় কাজে প্রবৃত্ত হয় তখন হিতাহিত জ্ঞানশূন্য হইয়া উঠে। এই স্থানের স্থানীয় লোকেব স্ত্রীজাতি বড় ভাল নহে। পুরুষগুলিও তেমনই। ইহারা অল্প বয়সেই এই সকল অপরাধে অভ্যস্ত হয়। সতীত্বের অভাবের দোষে স্ত্রী-পুরুষ উভয়েই দোষী। স্ত্রীলোকের সংখ্যা অত্যন্ত অল্প বলিয়া যত অপরাধ হয় অন্য কোন কারণে তত হয় না। এতদ্ব্যতীত নির্যাতন অসহ্য হয় বলিয়া অনেক সময় অপরাধ করে। এ স্থানে চুরি-ডাকাতির কোন মামলা নাই. ঘুস খাবার অপরাধ, অপরাধ নহে. কারণ উহা সকলেই করে। আমরা যাহা দেখিয়াছি ইহাতে আমাদের এই ধারণা হইয়াছে যে নৈতিক চরিত্র হীনতার অভাবই সর্ববিধ অপরাধের মূল। যাহাদের মধ্যে সে জ্ঞান আছে তাহারা কখনও কোন অপরাধ করে না।

চোখের সামনে বাজারে অনেক জিনিষ দেখিতে পাওয়া যায়। তাহা দেখিলেই অনেক সময় লোভও হয়। যাহারা সেই লোভ সম্বরণ করিতে না পারে, তাহারা জুয়া ইত্যাদি অবৈধ উপায় অবলম্বনে অর্থ উপার্জনের চেষ্টা করে। কয়েদী হইলে কি হইবে ; ভোগ-বিলাসের প্রবৃত্তি তো আর সঙ্গে সঙ্গে বন্দী হয় নাই, তাহারা স্বাধীন ভাবে আত্মপ্রকাশ করে। জুয়া খেলার জন্য অনেক সময় একে অন্যে ঝগড়া করিয়া উভয়েই দণ্ড পায় এবং জেলে যায়। তাহার মূল কারণ অর্থাভাব। সাধারণ ভোগ-বিলাসের জন্য যদি প্রত্যেক কয়েদীকেই মাসে মাসে উপযুক্ত পরিমাণ কিছু কিছু দিত তবে বোধ হয় কয়েদীর জুয়া খেলা প্রয়োজন হইত না। পাঁচ বৎসর পর যাহা দিয়া থাকে ভাগ-বাটরা হইয়া তাহার কিছুই অবশিষ্ট থাকে না।

## বিবাহ পদ্ধতি

আন্দামানের যাত্রীরা যখন দেশের বিভিন্ন জেলে থাকে তখন তাহাদের নিকট প্রচার হয় যে এখানে আসিলে লোককে স্বাধীন ভাবে যথা ইচ্ছা তথা গমনাগমন করিতে দেয়, বিবাহ করিতে দেয় ইত্যাদি, কিন্তু এখানে যে তাহার কিছুই দেওয়া হয় না তাহা পাঠকগণ জানিতে পারিয়াছেন। এ স্হানে ছাড়িয়া দেওয়া আর বিবাহ করিতে দেওয়া এই সুযোগ কেবল Ticket leave লোকেরাই পাইয়া থাকে। তাহাদের জন্যও যেমন শক্ত নিয়ম আছে তাহা পূর্বে কতকাংশ জানিতে পারিয়াছেন। আর এখন কিছু লিখিব। টিকেট লিভ হবার যে সকল নিয়ম তাহা প্রতিপালিত হইলে টিকেট লিভ হওয়া যায়। দশ বৎসর এই নিয়ম প্রতিপালন-সাধনায় সিদ্ধি লাভ করিলে এবং তাহা হইতে পারিলে তৎপরে বিবাহের যোগ্যতা দেখাইতে হয়।

টিকেট লিভ হইলেই তাহাদের জন্য নির্দিষ্ট গ্রামে বাস করিতে হয়। প্রত্যেক গ্রামেই একজন করিয়া চৌকীদার আছে। সেই চৌকীদার আমাদের গ্রাম্য চৌকীদারের ন্যায় নহে। তাহারা গ্রামের জবাবদার। কোন লোক দূরে কোথাও ভ্রমণ করিতে গেলে, রাত্রিকালে অনুপস্থিত থাকিতে হইলে, একে অন্যে ঝগড়া করিয়া একে অন্যের ক্ষতি করিলে চৌকীদারকে জানাইতে হয়। কেহ কোন অপরাধ করিলে তাহার জন্য চৌকীদারকে দায়ী করিয়া থাকে। এই চৌকীদারই তাহাদের সাক্ষাৎ মালিক। চৌকীদার আন্দামানের নবীন স্বাধীন* লোক হইতে নির্বাচিত হইয়া থাকে। তাহাদের মাসিক সামান্য একটা বেতন আছে। উহা সরকার দিয়া থাকে।

এই সকল লোকদের মধ্যে যাহারা বিবাহ করিতে ইচ্ছুক তাহাদিগকে C.C-র নিকট দরখাস্ত করিতে হয়। দরখাস্তে তাহাদের নাম, জাতি, ধর্ম ইত্যাদি এবং জন্মস্থানের সম্পূর্ণ বিবরণ উল্লেখ করিতে হয়। ইহার

* Writer। এ স্থানে সাধারণতঃ কেরাণী বলিলে খ্রীষ্টানদিগকে বুঝায়।

পর পুরুষকে স্ত্রী জেলে এক দিবস লইয়া যায়। সে স্থানে বিবাহেচ্ছুক স্ত্রীলোকদের মধ্যে দশ-বারো জনকে লাইন করিয়া দাঁড় করান হয়। ইহার মধ্যে কাহাকে বিবাহের জন্য মনোনীত করে তাহা জানিবার উদ্দেশ্যেই ইহা করা হইয়া থাকে। যদি কাহাকেও মনোনীত করে তৎপর সেই স্ত্রীলোককে জিজ্ঞাসা করা হয় সে সম্মত আছে কি না। স্ত্রীলোকটি সম্মতি প্রকাশ করিলে তাহাব জন্মস্থানের খবর লওয়া হইয়া থাকে; সে স্হানে তাহার স্বামী, মাতা-পিতা আছে কিনা, কোন ধর্ম ও জাতির অন্তর্ভুক্ত তাহার সম্পূর্ণ সংবাদ Magistrate-এর নিকট হইতে আনাইয়া লয়। শুধু যে এটুকু জানিলেই এবং উভয়ে এক ধর্ম-জাতি ইত্যাদির মিল হইলেই বিবাহ করিতে পারে তাহা নহে। এতদ্ভিন্ন স্ত্রীর স্বামী জীবিত থাকিলে তাহার এবং পুরুষের স্ত্রী থাকিলে তাহাব সম্মতি না হইলে বিবাহ হইতে পারে না। এই সকল অনুসন্ধানের পব এবং উভয় পক্ষের বাড়ীব লোকের অনিচ্ছা না থাকিলে তবে বিবাহ কার্য সম্পন্ন হইতে পারে।

এতদ্ভিন্ন স্হানীয় সরকারের আধার কু-প্রথা প্রচার ( Corruption introduce ) করিবার উদ্দেশ্যে কতকগুলি নিয়ম আছে। যথা ঘরের দুইটি দ্বার রাখিতে হইবে, একটির বেশী দুইটি ঘব থাকিবে না। স্ত্রীর উপর কোন সন্দেহ এবং স্বাধীনতাব উপর হস্তক্ষেপ করিতে পারিবে না। আরও এমন অনেক ঘটনা আছে যাহা সর্বসাধারণের নিকট বিবৃত করা যায় না।

# নির্বাসিত জমাদারের প্রতাপ

জমাদার হইতে ওয়ার্ডার পর্যন্ত সকলেরই ক্ষমতানুসারে প্রতাপ দেখাইবার প্রবৃত্তি কম নহে। ইহার আংশিক প্রমাণ জেলের অবস্থা বর্ণনাকালে লেখা হইয়াছে। এই অধ্যায়ে বাহিরের ক্ষমতাপ্রাপ্ত নির্বাসিতদের অত্যাচার সাধারণ নির্বাসিতদের উপর কিরূপ হইয়া থাকে তাহাই বর্ণনা করিব।

বাহিরে পেটি-অফিসার, টিণ্ডেল, জমাদার, মুন্সি, কেরাণী* প্রভৃতি আছে; জেলের ন্যায় এ স্থানে ওয়ার্ডার নাই। পূর্বে বলা হইয়াছে জমাদারই একরূপ কর্তা। যে সকল লোক লেখাপড়া জানে তাহারা মুন্সি ও কেরাণী প্রভৃতি হয়, আর জমাদার প্রভৃতি যাহারা হয় তাহারা নিরক্ষর, সুতরাং নিরক্ষর লোকের হাতে ক্ষমতা থাকিলে তাহারা যে সেই ক্ষমতার অপব্যবহার করিবে না একথা জোর করিয়া বলা যায় না। এ স্থানে সরকারের পাঠান-প্রীতি আছে, তাহার কারণসহ অনেক কথাই পূর্বে বলা হইয়াছে। কাজে কাজেই এই লোকই যে নির্যাতনকারী বা জমাদার প্রভৃতি হইবে তাহাতে আর সন্দেহ করার কিছুই নাই। হাজার বারো শত লোকের উপর একজন জমাদার কর্তা। এই স্থানের কর্তৃপক্ষ যখন তাহার ইঙ্গিতে চলে তখন সে যাহা ইচ্ছা তাহাই করিতে পারে। একজন লোককে বিনা কাজে বসাইয়া খাওয়াইতে পারে, আবার ইচ্ছা করিলে বিনা অপরাধে একজনকে নিষ্পেষিত করিতে পারে। এই বারো শত লোক জমাদারদিগকে ধর্মরাজের ন্যায় ভয় করে। তাহার রান্না করার জন্য দুই জন, গা মলবার জন্য দুই জন, আর্দালীর ন্যায় দুই জন, তোষামোদ করার জন্য দুই জন, ছোকরা জুটাবার জন্য দুই-চার জন, ঘুষের বন্দোবস্ত করার জন্য দুই-চার জন এবং এতদ্ব্যতীত অসৎ প্রবৃত্তি চরিতার্থ করার উদ্দেশ্যে অল্পবয়স্ক সুন্দর দুই-চার জন ছেলে থাকে।

---

* যাহাদের বংশ কয়েদী হইতে সৃষ্টি হইয়াছে।

ইহাকে সকল কাজের জবাবদার করা হইয়াছে কিন্তু তাহাকে কোন কিছুর জন্য পরওয়া করিতে হয় না। কয়েদীদের ভিন্ন ভিন্ন কাজের জন্য ভিন্ন ভিন্ন বেচ্ আছে। প্রত্যেক বেচের জন্য জমাদারের অধীন টিণ্ডেল, পেটি-অফিসারগণ দায়ী। কিছু নষ্ট হইলে, কাজ পুরা না হইলে, কয়েদীগণ পরস্পরে ঝগড়া করিলে প্রথম জবাব দিতে হইবে তাহাদের, আর দণ্ড পাইতে হইলে পাইবে কয়েদী না হয়তো টিণ্ডেল, পেটি-অফিসার। জমাদার কেবল সুখভোগের মালিক আর দুঃখ পাইতে হইলে পাইবে অপরে।

অর্থ সংগ্রহ করার প্রবৃত্তি সকলেই রাখে। বিশেষতঃ বিনা শ্রমে অর্থ উপার্জন হইলে কাহারও আপত্তি থাকিতে পারে না। এক একজন জমাদার বিনা শ্রমে দশ-বারো বৎসরের মধ্যে দুই থেকে আট হাজার টাকা সংগ্রহ করে। বেতন পায় মাসে নয় টাকা আর সরকারী খোরাক। এই উপার্জন হইতে আট হাজার টাকা সংগ্রহ করার উপায় কি হইতে পারে? চুরী করে না, ডাকাতি করে না বা কোন ব্যবসা করে না, তবে কোথা হইতে অর্থ আসে? বলিতে হইবে সে অর্থ উপার্জনের কোন গোপন উপায় আছে। সে উপায় এখানে কিছুই নহে। গোপনেও হয় না বা ব্যবসা দ্বারাও অর্থ আসে না।

এইস্থানে কয়েদীরা পাঁচ বৎসর অন্তর বারো আনা মাসিক বেতন পায়। পয়সা কিছু হাতে আসিলেই জুয়াখেলা শিখে এবং তাহা দ্বারা কেহ কেহ কিছু কিছু উপার্জন করিয়া থাকে। মাসিক বেতন হইতে জমাদারকে কিছু কিছু না দিলে তুষ্ট হয় না, কাজেই প্রত্যেকের নিকট হইতে অল্প পাইলেও মাসে যথেষ্ট হয়। জুয়া খেলা এখানে গুরু অপরাধ। ধরা পড়িলেই জেল। সুতরাং প্রত্যেক জুয়ারীকেই মাসে মাসে কিছু দিতে হয়, যদি ধরা পড়ে তবে তাহার উপর আরও কিছু দিতে হয়। এই গেল উপায়ের সহজ পন্থা। ইহার উপর আরও যদি কিছু লাভ করিবার ইচ্ছা থাকে তবে যাহার নিকট যথেষ্ট টাকা আছে তাহাকে শক্ত কাজে দেয় এবং স্বেচ্ছায় সে ঘুষ দিয়া সে কাজ হইতে মুক্তি পাইবার চেষ্টা করে। জমাদারের এই উপার্জনের উপর কিছু ভাগ-বাটরাও আছে। মুন্সির ক্ষমতাও প্রায় জমাদারের ন্যায়, কিন্তু সকল কয়েদী জমাদারের হাতে বলিয়া তাহার বেশী লাভ হয় না। আবার মুন্সিকে বাদ দিলে জমাদারের স্বেচ্ছাচারিতাও চলে না। এইজন্য তাহাকে, খোদ কর্তাকে ( overseer )

এবং পুলিশকে কিছু কিছু দিয়া তাহাদের মুখ বন্ধ করে। কয়েদীদের খাদ্যদ্রব্য হইতে অল্প অল্প চুরি করিয়া বাসন বিক্রীর টাকাও মাসে সহজ-সামান্য হয় না। এ সকলের উপর আবার সরকারের মাল চুরী করিয়া বিক্রী। ইহাতে কয়েদীর কোন ক্ষতি নাই বটে কিন্তু ধরা পড়িলে দণ্ড পাইবে কয়েদী।

জমাদারের এই শোষণ হইলেই শেষ নহে। তৎপর টিণ্ডেল, পেটি-অফিসার, পাচক-ব্রাহ্মণ প্রভৃতিও এইরূপ উপায়ে বেশ কিছু উপার্জন করে। একটি লোক মাসে বারো আনা পাইলে সে চার আনার বেশী ভোগ করিতে পারে না। কয়েদী-বৎসর হাড়ভাঙ্গা শ্রম করিয়া মাসে বারো আনা পায়। ইহাই যাবজ্জীবন নির্বাসিতদের আত্মভোগ প্রবৃত্তির নিবৃত্তির সম্বল। এ স্থানে আসিবার পূর্বে তাহারা সংযম শিক্ষা করিয়া আসে নাই। সুতরাং তাহাদের যে জীবনে কিছুই ভোগ করিবার ইচ্ছা হবে না একথা বলা যাইতে পারে না। জীবনে অনেক কিছুই ভোগ করিবার প্রবৃত্তি হইয়া থাকে। যদি তাহাদিগকে সে সুযোগ মোটেই দেওয়া না হয়, তাহা হইলে অনেকে বিনা কারণে অনেক অপরাধ ( Crime ) করিতে পারে। তাহাদের সেইরূপ মনের ভাব ( Criminal temperament ) দূর করিবার অভিপ্রায়েই তাহাদিগকে এই স্বাধীনতা দেওয়া হইয়া থাকে। এই মেশিনের ন্যায় শোষণে তাহারা তাহাদের সে স্বাধীনতা রক্ষা করিতে পারে না।

দেশের জেলে একটা প্রবাদ আছে যে কোন এক কয়েদীকে রাত্রের পাহারা এবং পরে মেট ( Convict overseer ) করার পর বাড়ীতে চিঠি লিখিবার সময় লিখিয়াছিল, "খোদা আমাকে হাকিম করিয়াছে, আমার হুকুমে দুশো কয়েদী উঠে-বসে।" এ স্থানের যে জমাদার সে আর সেরূপ কৃত্রিম হাকিম নহে। তাহার ক্ষমতা হাকিমের ন্যায়ই। সে ইচ্ছা করিলে অনেক কিছু করিতে পারে। সামান্য ইঙ্গিতে একজনের জীবন পর্যন্ত নষ্ট করিতে পারে। জমাদার যখন ঘরের বাহির হইয়া পরিদর্শন করিতে যায় তখন সমস্ত লোক ভয়ে কম্পিত হয়। তাহার সে প্রতাপ দেখিলে মনে হয় সে নির্বাসিত নহে। পোষাক-পরিচ্ছদে কয়েদীর চিহ্নমাত্র নাই ; নূতন যাহারা তাহাদের হাতে পড়ে তখন তাহাদের মনে কিছুতেই এই ধারণা হইতে পারে না যে, সে-জমাদার একজন কয়েদী !

একজন কয়েদীকে এরূপ ক্ষমতা দেয় কেন এবং প্রতাপশালী করিয়া

গড়ে কেন ? একথা পাঠকের মনে হইতে পারে। ইহার কারণ অন্য কিছুই নহে। শুধু সকল দায়িত্ব হইতে সরকারকে মুক্ত রাখিবার জন্য আর এই সকল দুর্দান্ত লোকের সংস্পর্শে থাকিলে যে বিপদ, সেই বিপদ হইতে দূরে থাকিয়া কণ্টক দ্বারা কণ্টক মুক্ত করার জন্য। পাঠকগণ মনে করিতে পারেন যে কয়েদীকে যখন এরূপ আরাম দেওয়া হয় তখন আর দুঃখ কিসে ? এইরূপ আরাম হাজার লোকের মধ্যে দুই-তিন জনের বেশী পায় না।

## হিন্দুকে মুসলমান ধর্মে দীক্ষিত করা

হিন্দুকে ইসলাম ধর্মে দীক্ষিত করার সম্বন্ধে কিছু কিছু প্রথম ভাগে বলা হইয়াছে। জেলে যতখানি বলিয়াছি বাহিরে তদপেক্ষা অনেক বেশী হইয়া থাকে। জমাদারের যেরূপ প্রতাপ বাহিরে এ অবস্থায় তাহারা তাহাদের সম্পূর্ণ শক্তি আত্ম-প্রবৃত্তি চরিতার্থ করিবার জন্য ব্যয় করিতে ত্রুটি করিবে না। নিরাশ্রয় হিন্দু নাবালক যদি মুসলমান জমাদারের হাতে আসিয়া পড়ে তবে তাহার জীবন বিপদহীন হইতে পারে না। যদি নিজে মানসিক বলে বলবান হয়, কোন দুঃখ-কষ্টে পড়িলেও দমে না, তাহা হইলে তাহার রক্ষা। শতকরা পচানব্বই জন মুসলমান জমাদার। সুতরাং সর্বত্রই হিন্দু নাবালককে এই সংগ্রামের সম্মুখীন হইতে হয়।

অসৎ অভিপ্রায়ে প্রথম টাকা-পয়সা, খাবার ও নানারূপ প্রলোভন দেখায়। যদি এই প্রলোভনেই কাহারও ধর্মের মেরুদণ্ড শিথিল হইয়া যায় তাহা হইলে তো জমাদারের পক্ষে সোনায়-সোহাগা। ক্রমে বন্ধুত্ব করিয়া সর্বদা তাহার সঙ্গে সঙ্গে বিনা কাজে রাখিয়া তাহাকে মুগ্ধ করে। পরে হাতের ছোঁয়া জিনিষ তাহাকে গোপনে খাইতে দিলে সে আর অমত করিবার শক্তি পায় না। আর যদি ইহাতেও না হয় তবে হাড়ভাঙ্গা কাজে নিয়োগ করিয়া জব্দ করিতে চেষ্টা করে। এ স্থানে হিন্দু-মুসলমানের ঝগড়াটা খুব বেশী বলিয়া হিন্দুয়ানীটা খুব প্রবল। এ জন্যই যদি জানিতে পারে যে কেহ মুসলমানের স্পর্শ করা কোন দ্রব্য একবার উদরসাৎ করিয়াছে তাহা হইলে হিন্দুদের নিকট তাহার আদর থাকে না। সকলেই তাহাকে ঘৃণা করে। তখন আর সে কোথাও আশ্রয় পায় না। এই অবস্থা ঘটিলেই মুসলমানগণ সকলে তাহাকে যত্ন করে, বল-ভরসা দেয় এবং তাহাদের সঙ্গে মিশাইয়া লইতে চেষ্টা করে। এই সময়ে ছেলেদের অবস্থা হয় ধান খেয়েছ মুরগী যাবে কোথায় গোছের। এরূপ একটা অবস্থার সৃষ্টি করার উদ্দেশ্যেই কিছু খাওয়াইয়া হিন্দু মহালে প্রচার করিতে থাকে। নবাগত নাবালকেরা কখন কোন কাজের জন্য কোন অবস্থা যে ঘটিবে

বুঝিতে পারে না। আর তাহাদের এ বয়সে সকল ষড়যন্ত্র ধরিবার ক্ষমতাও হয় না।

এরূপ ঘটনা এ-স্থানে অনেক ঘটিয়াছে ও ঘটিতেছে দেখিয়া নির্বাসিত আর্য-সমাজিগণ তাহাদিগকে শুদ্ধ করিয়া লইবার চেষ্টা যখন আরম্ভ করিয়াছে তখন হিন্দু-মুসলমানের মধ্যে একটি দ্বন্দ্বের সৃষ্টি হইয়াছে। আর্য-সমাজিগণ বহু পুরাণ ইসলাম ধর্মে দীক্ষিত হিন্দুগণকে পুনরায় হিন্দু করিয়া লইতেছে। ইহাদের এ-কার্য যখন আরম্ভ হইয়াছে তখন হইতে মুসলমানদের অবারিত-দ্বার ক্রমে সঙ্কীর্ণ হইয়া আসিল। আমাদের ভাই পরমানন্দ একার্যে হিন্দুগণকে গোপনে অনেক সাহায্য করিয়াছেন। বাহির হইতে যাহারা দণ্ড পাইয়া জেলে আসিয়াছে তাহাদিগকে নানা উপদেশ ও শ্রীদয়ানন্দ সরস্বতীর গ্রন্থাদি পাঠ করিতে দিয়া হিন্দুদের অনেক উপকার করিয়াছেন। এমন কি গোপনে পুস্তক আনাইয়া বাহিরের প্রচার কার্যে অনেক সাহায্য করিয়াছেন। ধর্মান্তরিত হিন্দুগণকে স্বধর্ম গ্রহণের কার্য তিনি নিজেও জেলে দুই-চারটা করিয়াছেন। তিনি নিজে আর্য-সমাজের লোক সুতরাং তাঁহার চেষ্টাতে আর্য-সমাজের সমাজ হিসাবে মঙ্গল হউক আর না হউক হিন্দু সমাজের যে একটা আমূল পরিবর্তন হইয়াছে একথা অস্বীকার করা চলে না। বাহিরে ও ভিতরে হিন্দুরা পরোক্ষভাগে সকল রাজনৈতিক নির্বাসিতদের নিকট হইতেই হিন্দুর হিন্দুত্ব বজায় রাখিতে সাহায্য পাইয়াছে।

আইন অনুসারে জেলে অর্থাৎ কয়েদী অবস্থায় কেহ যদি ধর্মান্তর গ্রহণ করিতে চায় সে কার্যে সরকার সম্মতি দিতে পারে না। ইচ্ছা করিলেই বাধা দিতে পারে। কিন্তু কার্যত তাহা করে না। একজন আঠারো বৎসরের নাবালককে বন্দী করিয়া নিয়া আসিয়াছে আজ তাহার উপর প্রবল জুলুম করিতেছে, তাহার ধর্ম, তাহার নৈতিক চরিত্র নষ্ট করিতেছে কিন্তু সরকার এক্ষেত্রে দুর্বলের সাহায্য মোটেই করে না। এরূপ কোন কথা কর্ণে আসিলেও স্থান দেয় না। কারণ পাঠান ভীতিটা সকলেরই আছে। হাজার হাজার যাবজ্জীবন নির্বাসিত লোকের মধ্যে একটা District officer ও একটা overseer, যদি একটা দল হাতে না রাখে তবেই মুস্কিল। আর যদি আত্মরক্ষা করিতে হয় তবে সকলকে হাতে রাখিলেই সকল দিক রক্ষা পায়। ইহা মনে করিয়াই তাহারা এই নীতি অবলম্বন করিয়াছে।

বিধর্মির শক্তি যতই বাড়ে ততই প্রত্যেকে নিজ ধর্মের মধ্যে কতকগুলি

কঠিন আচার প্রবর্তন করে। যখন মুসলমানগণ ভারতে রাজত্ব করিতেছিল, যখন হিন্দুদের উপর অত্যাচার করিয়াছিল তখন হিন্দুদের মধ্যে এমন কঠোর আচার প্রবর্তিত হইল যে সেগুলি ক্রমে ধর্মের অঙ্গ হইয়া চলিতে লাগিল। তাহা আজও চলিতেছে। এ-স্থানে হিন্দুদের শক্তি নানা কারণে অল্প বলিয়াই তাহারা ছোঁয়াছুঁয়ি ইত্যাদি সম্বন্ধে কতকগুলি কঠিন নিয়ম করিয়াছে। তাহার ফলে হিন্দুদের মধ্যে দুইটি দলের উদ্ভব হইয়াছে। একটি সনাতন হিন্দু অন্যটি আর্য সমাজ। সনাতনিগণ গোঁড়া আর আর্য সমাজিগণ উদার। যাহা হউক একদল কঠোর নিয়ম দ্বারা হিন্দুদিগকে বাঁধিয়া রাখিতে চেষ্টা করিয়াছে, আবার অন্য দল বন্ধন ছিঁড়িয়া যাহারা চলিয়া যায় উদার ভাব দ্বারা আকৃষ্ট করিয়া তাহাদিগকে বাঁধিয়া লইতে চেষ্টা করে। উভয় দলই ভিন্ন ভিন্ন ভাবে নিরাশ্রিত হিন্দুদিগকে আশ্রয় দিয়া হিন্দুর গৌরব রক্ষা করিতেছে। বর্তমানে এই সকল কারণে পাঠান জমাদারদের হিন্দুকে মুসলমান করার রোখটা কম হইয়া আসিয়াছে।

# বিভিন্ন-ধর্মীর পর্ব

মানুষ যখন আত্মীয়-স্বজন পরিবেষ্টিত হইয়া সমাজ মধ্যে বাস করে তখন কালের স্রোতের ন্যায় উৎসব কত গর্বে চলিতে থাকে। দিনেব পর দিন, কালের পর কাল কত আসে কত যায়। সকল আনন্দ উৎসবেই সমাজবাসী একটা পরিবর্তন অনুভব করে এবং এইগুলিই জাতির সভ্যতা ও সজীবতার পরিচায়ক। বাঙ্গালীব দুর্গা পূজা, মারাঠির গণপতি উৎসব, হিন্দুস্থানীর দেওয়ালি-বামলীলা, শিখের নানক-জন্মস্থান উৎসব, মুসলমানের ইদ্-মহরম, খ্রীষ্টানের বড়দিন প্রভৃতি উৎসবে সমস্ত জাতির মধ্যে একটা আনন্দ তরঙ্গ আনিয়া দেয়, সমস্ত শ্রেণী নবীন আনন্দে পুলকিত হইয়া মাতিযা উঠে। মানুষেব প্রকৃতি এইগুলি চায় বলিয়াই বিভিন্ন সমাজে বিভিন্ন সময়ে বিবিধ প্রকারের পর্বের প্রবর্তন হইয়াছে।

আন্দামানে কয়েদীকে সামাজিক উৎসবের মধ্যে হিন্দুকে দশহরা, দেওয়ালি, মুসলমানের ইদ্ ও বকর-ইদ্, ব্রহ্মদেশীর "তাদিন জোয়ে"* ও "তা জাওমোলার" সময় তাহারাও যে এক সময়ে সমাজবাসী ছিল তাহা তাহাদিগকে জানিতে দেওয়া হয়। হিন্দুব উৎসবে হিন্দু, মুসলমানেব উৎসবে মুসলমান, ব্রহ্মীর উৎসবে ব্রহ্মীকেই যোগদান করিতে দেওয়া হয়। এতদ্ব্যতীত বড়দিন ও রাজার জন্মদিন এই দুইটি উৎসব সকলেরই জন্য। জেলে উৎসবেব কোনই লক্ষণ নাই, শুধু সে সকল দিনে কাজ করিতে হয় না। বাহিরে আমোদ-স্ফূর্তি সবই করিতে পারে। মানুষের মনে যদি স্ফূর্তি না থাকে তবে আজীবন তাহাকে দুঃখী হইয়াই থাকিতে হয়। এই সকল পর্ব উপলক্ষে তাহারা তাহাদের শুষ্ক জীবন-মরুর মধ্যে কিঞ্চিৎ বারিধারা পতিত হওয়াতে একদিন আনন্দের আস্বাদ পাইয়া থাকে। অনেকে বহু বৎসরাবধি সমাজ হইতে দূরে। সামাজিক আনন্দ-উৎসব কখনও তাহারা ভোগ করিতে বা কখন যে কোন উৎসব কোন ফাঁকে চলিয়া যায় তাহা পর্যন্তও জানিতে পারে না।

---

* আমাদের লক্ষ্মী পূর্ণিমার দিন হইয়া থাকে। এই দিবসে বুদ্ধকে স্বর্গ হইতে আসিবার সময় অভ্যর্থনা করে। এবং সমস্ত পেগোডা দীপালোকে সুসজ্জিত করে।

এই স্থানে উৎসব উপলক্ষে নাচ-গানটা বেশী হইয়া থাকে। পূজা-পার্বনের কোন সুযোগ নাই। এক একটা কেন্দ্রে সমস্ত দিন নৃত্য-গীত হইয়া থাকে। ব্রহ্মদেশীয় লোকেরাই নৃত্য ভাল জানে, তাহাদের নৃত্যে বেশ একটা art আছে। শরীরের অঙ্গগুলি অতি সহজে এমন ভাবে সঞ্চালন করে যেন অঙ্গের সমস্ত অংশগুলি শুধু মাংস দ্বারা তৈয়ারী। ইহারা স্ত্রী-পুরুষ এক সঙ্গেই পরস্পরের হাত ধরিয়া নৃত্য করে, দেখিতে বড়ই সুন্দর, দেহের নিম্নভাগের এমন দ্রুত চালনা করে এবং সঙ্গে সঙ্গে হাত হেলাইয়া-দুলাইয়া এমন একটা দৃশ্যের সৃষ্টি করে দেখিলে মনে হয় জাতটাই বোধহয় কলাবিদ্যায় বস্তুতই উন্নত। ইংরেজদের, সাঁওতালদের, মাদ্রাজীদের, পাহাড়িয়া কোন কোন জাতের এবং আমাদের বাঙ্গালীর নৃত্য দেখিয়াছি তাহার সঙ্গে তুলনা করিলে ব্রহ্মীদের নৃত্যকেই শ্রেষ্ঠ বলা যায়। এ-স্থানের সকল উৎসবের মধ্যে ব্রহ্মীদের উৎসবেই আমোদটা বেশী হইয়া থাকে।

যাহাদের নিকট টাকা-পয়সা আছে তাহারা উৎসবের বা ছুটির দিনে ভাল আহারের বন্দোবস্ত করে এবং দুই-চার জন বন্ধু-বান্ধবকে নিমন্ত্রণ করিয়া ভোজন করায়। মানুষ যে স্থানেই থাকুক না কেন বন্ধু-বান্ধবের সৃষ্টি করিয়া একটা সামাজিক প্রথার প্রবর্তন করে। এই নির্বাসিতের দেশে বন্ধু-বান্ধব হয় কাহারা; যাহারা দেশ হইতে আসিয়াছে তাহাকে বলে চালানী, আর যাহারা এক জিলা বা প্রদেশের লোক তাহারা মুল্লুকী। এই দুইটি ধারার মধ্যেই আমরা আত্মীয়তা করিয়া লইতাম। চালানী ও মুল্লুকী এই দুইটি কথার মধ্যে কি যে নিহিত আছে বলিতে পারি না, কিন্তু বস্তুতই যাহাদের সঙ্গে একত্র সাগর পার হইয়া আসিয়াছি তাহাদিগকে দেখিলেই আপনার বলিয়া, আর বাঙ্গালী দেখিলেও তাহাই মনে হইত। ইহা যে কেবল আমাদেরই মনে হইত তাহা নহে। দেখিয়াছি এ-স্থানের সকলের মনেই এরূপ ভাব আছে। দুইজন অজানা নির্বাসিতের দেখা হইলেই পরস্পরে জানিতে চায় এক প্রদেশের লোক কিনা, দ্বিতীয়তঃ জানিতে চেষ্টা করে এক সঙ্গে এ-স্থানে আসিয়াছে কিনা। যদি দুইটাই মিলিয়া গেল তবে, সোনায়-সোহাগা। তখন উভয়েরই মনে একটা আত্মীয়তার ভাব জাগিয়া থাকে এবং একে অন্যের সুখ-সুবিধা খুঁজিয়া বেড়ায়। চালানী হইলে খুঁজিয়া বাহির করিতে কোন কষ্ট হয় না। সকল কয়েদীরই ক্রমিক নম্বর থাকে, কাছাকাছি নম্বর হইলেই বুঝিতে হইবে চালানী। চালানীর উপর চালানীর দাবী যতখানি চলে, অন্য কাহারও উপর ততখানি

চলে না। একজন অন্যজনকে সম্বোধন করিতে চালানী ও মুল্লুকী বলিয়া সম্বোধন করে। রস হাসপাতালে আমার পাঁচ-সাত জন চালানী আত্মীয় ছিল। একজন চৌকায় ( পাকশালায় ) এবং একজন জলের কাজে ছিল। চালানী বলিয়া আমি ইহাদের নিকট হইতে অনেক উপকার পাইয়াছি। তাহারা আমাকে অনেক অনুগ্রহ করিয়াছে নচেৎ আমাকে অনেক কষ্ট পাইতে হইত। আমারও ঔষধাদি দ্বারা তাহাদিগকে অজাচিত ভাবে সাহায্য করিতে একটা প্রবৃত্তি হইত। পর্ব উপলক্ষে এই সম্বন্ধের উপরই ভিত্তিস্থাপন করিয়া আমরা সামাজিক বন্ধনের আনন্দ অনুভব করিতাম। এই সকল আনন্দের মধ্যেও অনেক নিরানন্দের সৃষ্টি হইত। উৎসব উপলক্ষে জুয়া খেলাটার ধুমধাম খুব চলে এবং ইহা লইয়াই ঝগড়ার সৃষ্টি হয়। এই স্থানে যে সকল প্রকৃতির লোক আসে তাহাদের দ্বারা আনন্দের মধ্যে নিরানন্দের সৃষ্টি হওয়াটা অস্বাভাবিক নহে। ভালমন্দ মিশ্রিত হইলেও মোটের উপর পরিবর্তনের আনন্দ সকলেই কিছু কিছু ভোগ করিয়া থাকে।

ভাইপার, চাটাম, ফিনিক্স এই তিনটি স্থানে তিনটা বড় কারখানা আছে। ভাইপারে কাষ্ঠ, পিতল, স্বর্ণ, রৌপ্য ও কচ্ছপের খোলার কারুকার্যময় বিবিধ প্রকার শিল্পদ্রব্য ; চাটাম কারখানায় কাঠের নানা প্রকার দ্রব্য প্রস্তুত হইয়া বিদেশে রপ্তানি ; ফিনিক্স বেতে-লোহার কল, জাহাজ মেরামতের উপকরণ প্রভৃতি প্রস্তুত হয়।

ভাইপার কারখানাতে ব্রহ্মদেশীয় লোকেরাই কাজ করে। তাহাদের মধ্যে অনেক শিল্প বিদ্যায় অভিজ্ঞ লোক আছে। তাহারা যে এ-স্থানে শিক্ষা পাইয়াছে তাহা নহে। উহাদের শিক্ষা দেশেই। এই স্থানে বহু মূল্যবান জিনিষও প্রস্তুত হয়। সেই সকল জিনিষ এখানে অতি অল্প মূল্যে বিক্রী হয় বলিয়া দুষ্প্রাপ্য বস্তু যে যত পারে ততই ক্রয় করে। আবার কেহ বা ব্যবসাও করিয়া থাকে। এই সকল দ্রব্য অল্প মূল্যে ক্রয় করিয়া প্রায় দ্বিগুণ মূল্যে বিদেশে বিক্রী করার চেষ্টা অনেকেই করে। এই জন্য স্থানীয় সরকার একটা নিয়ম করিয়া দিয়াছে যে, বেতন অনুসারে মাসে একটা নির্দিষ্ট পরিমাণের বেশী দ্রব্য ক্রয় করিতে পারিবে না। তাহা হইলেও উৎকোচের সাহায্যে অনেক সময় গোপন পথে কাজ চলে। আমাদের অশুতোষ লাহিড়ী এই স্থানে Head writer এবং নিকুঞ্জ বিহারী পাল একজন watch মেরামতকারী ছিলেন। এই সকল এবং অন্যান্য কারণে কারখানার সুপারিনটেণ্ডেণ্টের সঙ্গে তাহার একবার ঝগড়ার সৃষ্টি হয়। আশুবাবুকে না জানাইয়া কোন কাজই চলে না ; তাহাকে দাবাইয়া রাখিয়া গোপনে কাজ করার চেষ্টা সে করে ; এই অন্যায় কাজে বাধা দেওয়াই ঝগড়ার কারণ। তাহাকে রাজনৈতিক কয়েদী বলিয়া জানিলেও একেবারে বেপরোয়া মাথাভাঙ্গা যে আমাদের লোকেরা হইতে পারে এ ধারণা তাহার ছিল না। অবশেষে আশুবাবু এক দিবস District officer-এর সঙ্গে দেখা করিয়া ঝগড়ার কথা বলে, তাহার পর আর আশুবাবুকে কষ্ট পাইতে হয় নাই।

চলে না। একজন অন্যজনকে সম্বোধন করিতে চালানী ও মুল্লুকী বলিয়া সম্বোধন করে। রস হাসপাতালে আমার পাঁচ-সাত জন চালানী আত্মীয় ছিল। একজন চৌকায় ( পাকশালায় ) এবং একজন জলের কাজে ছিল। চালানী বলিয়া আমি ইহাদের নিকট হইতে অনেক উপকার পাইয়াছি। তাহারা আমাকে অনেক অনুগ্রহ করিয়াছে নচেৎ আমাকে অনেক কষ্ট পাইতে হইত। আমারও ঔষধাদি দ্বারা তাহাদিগকে অজাচিত ভাবে সাহায্য করিতে একটা প্রবৃত্তি হইত। পর্ব উপলক্ষে এই সম্বন্ধের উপরই ভীত্তিস্থাপন করিয়া আমরা সামাজিক বন্ধনের আনন্দ অনুভব করিতাম। এই সকল আনন্দের মধ্যেও অনেক নিরানন্দের সৃষ্টি হইত। উৎসব উপলক্ষে জুয়া খেলাটার ধুমধাম খুব চলে এবং ইহা লইয়াই ঝগড়ার সৃষ্টি হয়। এই স্থানে যে সকল প্রকৃতির লোক আসে তাহাদের দ্বারা আনন্দের মধ্যে নিরানন্দের সৃষ্টি হওয়াটা অস্বাভাবিক নহে। ভালমন্দ মিশ্রিত হইলেও মোটের উপর পরিবর্তনের আনন্দ সকলেই কিছু কিছু ভোগ করিয়া থাকে।

ভাইপার, চাটাম, ফিনিক্স এই তিনটি স্থানে তিনটা বড় কারখানা আছে। ভাইপারে কাষ্ঠ, পিতল, স্বর্ণ, রৌপ্য ও কচ্ছপের খোলার কারুকার্যময় বিবিধ প্রকার শিল্পদ্রব্য ; চাটাম কারখানায় কাঠের নানা প্রকার দ্রব্য প্রস্তুত হইয়া বিদেশে রপ্তানি ; ফিনিক্স বেতে-লোহার কল, জাহাজ মেরামতের উপকরণ প্রভৃতি প্রস্তুত হয়।

ভাইপার কারখানাতে ব্রহ্মদেশীয় লোকেরাই কাজ করে। তাহাদের মধ্যে অনেক শিল্প বিদ্যায় অভিজ্ঞ লোক আছে। তাহারা যে এ-স্থানে শিক্ষা পাইয়াছে তাহা নহে। উহাদের শিক্ষা দেশেই। এই স্থানে বহু মূল্যবান জিনিষও প্রস্তুত হয়। সেই সকল জিনিষ এখানে অতি অল্প মূল্যে বিক্রী হয় বলিয়া দুষ্প্রাপ্য বস্তু যে যত পারে ততই ক্রয় করে। আবার কেহ বা ব্যবসাও করিয়া থাকে। এই সকল দ্রব্য অল্প মূল্যে ক্রয় করিয়া প্রায় দ্বিগুণ মূল্যে বিদেশে বিক্রী করার চেষ্টা অনেকেই করে। এই জন্য স্থানীয় সরকার একটা নিয়ম করিয়া দিয়াছে যে, বেতন অনুসারে মাসে একটা নির্দিষ্ট পরিমাণের বেশী দ্রব্য ক্রয় করিতে পারিবে না। তাহা হইলেও উৎকোচের সাহায্যে অনেক সময় গোপন পথে কাজ চলে। আমাদের অশুতোষ লাহিড়ী এই স্থানে Head writer এবং নিকুঞ্জ বিহারী পাল একজন watch মেরামতকারী ছিলেন। এই সকল এবং অন্যান্য কারণে কারখানার সুপারিনটেণ্ডেন্টের সঙ্গে তাহার একবার ঝগড়ার সৃষ্টি হয়। আশুবাবুকে না জানাইয়া কোন কাজই চলে না ; তাহাকে দাবাইয়া রাখিয়া গোপনে কাজ করার চেষ্টা সে করে ; এই অন্যায় কাজে বাধা দেওয়াই ঝগড়ার কারণ। তাহাকে রাজনৈতিক কয়েদী বলিয়া জানিলেও একেবারে বেপরোয়া মাথাভাঙ্গা যে আমাদের লোকেরা হইতে পারে এ ধারণা তাহার ছিল না। অবশেষে আশুবাবু এক দিবস District officer-এর সঙ্গে দেখা করিয়া ঝগড়ার কথা বলে, তাহার পর আর আশুবাবুকে কষ্ট পাইতে হয় নাই।

এ-স্থানে খুব মূল্যবান শিল্পকার্য কচ্ছপের খোলের তৈয়ারী নানারূপ জিনিষ। চিরুণী, ছোট ছোট গহনার বাক্স, সাহেবদের ব্যবহারের যোগ্য নানারকম দ্রব্যাদি, স্বর্ণ, রৌপ্য ও পিতলের সুন্দর সুন্দর ব্যবহারের যোগ্য অলঙ্কার এই কারখানায় প্রস্তুত হয়। আন্দামানের মধ্যে এই কারখানার শিল্পদ্রব্য সর্বশ্রেষ্ঠ। কোন কোন বিষয়ে ইহার তুলনা ব্রিটিশ রাজ্যের কোথায়ও আছে বলিয়া মনে হয় না। যদি হইত তবে বাজারে সেইরূপ দ্রব্য দেখা যাইত। জগতের কোথাও এরূপ কচ্ছপের খোলের কাজ আছে কিনা সন্দেহ। আমাদের দেশে কোকেন, আফিম বা revolver প্রভৃতির লাইসেন্স ব্যতীত কাহারও নিকট সে সকল দ্রব্য পাইলে যেমন অপরাধ এ-স্থানে কচ্ছপের খোসা সম্বন্ধে আইনের জুলুম তদপেক্ষা অধিক। কোন অবস্থায় কোন ব্যক্তির নিকট উহা পাইলে জেল অনিবার্য। ইহার লাইসেন্স পর্যন্ত কাহাকেও দেওয়া হয় না। ইহা দ্বারা প্রস্তুত জিনিষগুলি এত সুন্দর যে বলিয়া বুঝান যায় না। মোটের উপর ইহা জগতের আর কোথায়ও পাওয়া যায় না। এ-স্থান হইতে যাহা প্রস্তুত হয় তাহার অধিকাংশই বিলাতে যায় কারণ সাহেবদের বেতন বেশী, কাজে কাজেই তাহারা বেশী পরিমাণ তৈয়ার করাইতে পারে।

চাটামে নানারূপ কাষ্ঠের কারুকার্যখচিত ব্যবহার্য দ্রব্য প্রস্তুত হয়। আন্দামানের প্রধান আয় কাষ্ঠ হইতেই হইয়া থাকে। এ-স্থানের খরচ বৎসরে বিশ লক্ষ টাকা, তাহার মধ্যে তিন লক্ষ টাকা এই জঙ্গল কাজ অর্থাৎ কাঠের কাজ হইতে আসে। এ-স্থানের সকল খরচ এ-স্থানের আয় দ্বারা চলে না। বৎসরে দশ লক্ষ টাকা স্থানীয় গভর্নমেণ্টকে ভারত গভর্নমেণ্ট হইতে আনিতে হয়। চাটামের কাঠের কারখানায় অনেক কাজ মেশিনের দ্বারা হইয়া থাকে। তাহার মধ্যে ব্রহ্মদেশী লোকেরাই সর্বপ্রকার কাজের তত্ত্বাবধায়ক। ব্রহ্মদেশী লোকেরা যে সকল কারুকার্য করে তাহার সঙ্গে আমাদের অতীত যুগের শিল্প বিদ্যার সঙ্গে অনেক সাদৃশ্য আছে। এই সকল কার্য আমাদের সভ্যতা যে এক ছিল তাহার প্রমাণ করে। ব্রহ্মদেশী লোকের মধ্যে জাত বিচার বা বর্ণ বিচার নাই। তাহারা সকলেই এক জাত। সুতরাং কাহাকেও অমুক জাত, অমুক শ্রেণী, অমুক কাজ করিয়া দিবে এ আশায় বসিয়া থাকিতে হয় না। এরূপ সামাজিক নিয়ম আছে বলিয়াই তাহারা তাহাদের প্রয়োজনীয় সর্ববিধ কাজে অভিজ্ঞ। কাঠের কাজ সম্বন্ধে দেখিয়াছি তাহাদের মধ্যে সকলেই জানে। সামাজিক এরূপ

প্রথার গুণেই পরমুখাপেক্ষী হইয়া থাকিতে হয় না। ব্রহ্মদেশী লোক এ-স্থানে না থাকিলে আয়ের পথ অনেকটা সঙ্কীর্ণ হইয়া আসিত। এ-স্থানে কমের পক্ষে কারখানায় ছয়-সাত শত লোক দৈনিক কাজ করে।

ফিনিক্স বেতে-লোহার একটা কারখানা আছে, এ-স্থানে লোহার ঢালাই করা বিবিধ প্রকারের দ্রব্য প্রস্তুত হইয়া থাকে। সকল প্রকার কার্যের মধ্যে লোহার Hand oil mills ভালরূপ তৈয়ার করে। নানারূপ কল ( machine ) মেরামত, জাহাজ ( Boiler ) প্রভৃতি মেরামত এ-স্থানের কারখানার সাহায্যে ভালরূপ হইয়া থাকে। এ-স্হানেও ব্রহ্মদেশী লোকই প্রধান কার্যকারক। যে কোন স্হানে, যে কোন মূল্যবান কাজ হয়, সেই স্হানেই ব্রহ্মী। লোহার কোন কাজ বা মেরামতের জন্য স্থানীয় গভর্নমেণ্টকে কোথাও যাইতে হয় না। সকল প্রকার কার্যই এ কারখানার সাহায্যে হইতে পারে।

# গভর্নমেণ্ট শৈলাবাস

ভারতে যত প্রাদেশিক গভর্নমেণ্ট আছে তাহাদের প্রত্যেকেরই ঋতু পরিবর্তনের জন্য যেমন একটি করিয়া স্থান থাকে সেইরূপ এই স্থানীয় গভর্নমেণ্টেরও একটি গ্রীষ্মাবাস আছে। সাগরের মাঝে জেল হইতে প্রায় ছয়-সাত মাইল উত্তরে এই স্থানটি একটি পাহাড়ের উপর অবস্থিত। এই পাহাড়টি সকল পাহাড় অপেক্ষা উচ্চ। আন্দামানে শীত-গ্রীষ্ম কোনটারই আধিক্য নাই। জঙ্গল টাপুর কোন কোন স্থানে অল্প সময়ের জন্য গ্রীষ্ম ঋতু দেখা দেয়। আর এই শৈলাবাসের পাহাড়ে অল্প দিনের জন্য সামান্য শীত ঋতুর আবির্ভাব হইয়া থাকে। আমরা যে সকল স্থানে ছিলাম তাহার মধ্যে কোথাও শীত ও গ্রীষ্ম ঋতুর আধিক্য দেখি নাই। চিরকালই এক কম্বলে কাটাইয়াছি। তথাপি একটা শৈলাবাস রাখা চাই, নচেৎ চাল বজায় থাকে না।

রস্ দ্বীপের জলবায়ু যেমন ভাল এ-স্থানের জলবায়ুও তেমনই। এ-স্থানের পানীয় জলটা রস্ দ্বীপ অপেক্ষাও ভাল। Government House-এ প্রত্যহ নৌকা যোগে এ-স্থান হইতে পানীয় জল সরবরাহ হইয়া থাকে। এই জলটা ঝরণা দ্বারা প্রবাহিত হইয়া পাহাড়ের নীচে আসে, তাহা হইতেই পানের জন্য সংগ্রহ করা হয়।

পাহাড়টি খুব ক্ষুদ্র, তাহারই ঠিক অগ্রভাগে গভর্নমেণ্টের একটি বাঙ্গালা আছে। এই বাঙ্গালা বহু দূর হইতে দৃষ্টি পথে পড়ে এবং এই স্থান হইতে চতুর্দিকে বহুদূর পর্যন্ত দৃষ্টিগোচর হইয়া থাকে। এই দ্বীপের কোথাও কোন লোক বাস করিতে পারে না। বাঙ্গালায় যাইবার রাস্তা মাত্র একটি, সে পথও আবার পুলিশ প্রহরী দ্বারা সুরক্ষিত।

এ-স্থানে এক শ্রেণীর লোক আছে, তাহারা সামান্য লেখাপড়া শিখিয়া চাকুরিজীবী হইয়াছে। যে সকল কয়েদী পূর্বে টিকেট লিভ হইয়া বিবাহ করিয়া এ-স্থানে সন্তান-সন্ততিসহ ঘর সংসার করিতেছিল, তাহারাই বর্তমান লোকদের পূর্বপুরুষ। যাহারা এ-স্থানে বিবাহ করিয়া সন্তানাদি উৎপাদন করে মুসলমান না হইলে দেশের সমাজে তাহাদের স্থান হয় না ; সুতরাং তাহারা এ-স্থানেই বসবাস করিতে বাধ্য হইয়া থাকে। টিকেট লিভদিগের দণ্ডের নির্দিষ্ট সময় উত্তীর্ণ হইলে তাহাদিগকে জিজ্ঞাসা করা হয় যে তাহারা এ-স্থানেই স্থায়ী ভাবে অবস্থান করিতে রাজি কিনা। যাহারা থাকিতে ইচ্ছুক হয় তাহারাই এই শ্রেণীর লোক। ক্রমে এইরূপ লোকের সংখ্যা বৃদ্ধি পাইয়া বর্তমানে একটা শ্রেণীর সৃষ্টি হইয়াছে। গভর্নমেণ্ট ইহাদের উন্নতির জন্য একটি হাই স্কুল করিয়া দিয়াছে এবং সেই স্থান হইতে পাশ করিলেই তাহাদিগকে কাজকর্ম দিয়া সাহায্য করিতে চেষ্টা করে।

অতি জঘন্য পারিপার্শ্বিক অবস্থার মধ্যে এই শ্রেণীর উদ্ভব বলিয়া নৈতিক চরিত্র বলে তাহারা অত্যন্ত হীন। স্ত্রীলোকের বেশ স্বাধীনতা আছে, তাহারা ঐ সকল দোষে দোষী হইলে বেশী নিন্দনীয় নহে। কারণ কোন ঘরেই বিশুদ্ধতা নাই। অতি অল্প বয়সের ছেলেগুলির চোখে-মুখে কথা ফুটে। ঐ বয়সের ছেলেগুলির মুখের কথা পাকা লোকের ন্যায়। আকারও আবার তেমনি। দশ-বারো বৎসরের সন্তান-সন্ততিগুলিকে আমাদের দেশের ছয়-সাত বৎসরের ছেলেমেয়েদের ন্যায় দেখায়। শরীরে মাংস নাই শুধু কয়েকখানা হাড় আছে মাত্র। সভ্যতার হিসাবে স্থানীয় জঙ্গলীদিগকেও হার মানিতে হয়।

ইহাদের মধ্যে দুই শ্রেণীর লোক আছে। এক শ্রেণী চাকুরিজীবী অন্য শ্রেণী কৃষি ও ব্যবসাজীবী। ব্যবসা খুব কম লোকেই করে তাহার কারণ অর্থাভাব। যাহারা কৃষিজীবী তাহারা সামান্য চাষ-আবাদ করে আর দুগ্ধবতী গাভী রাখিয়া দুগ্ধ বিক্রী করে। দুগ্ধের ব্যবসাটা খুব লাভের। এ-স্থানে কয়েদীদের হাসপাতালের জন্য অনেক দুগ্ধের প্রয়োজন। যতটা

দৈনিক আবশ্যক অনেক সময় তাহা জোটান কঠিন হইয়া উঠে। সে জন্যই মূল্যটাও বেশীই থাকে। অনেকে শুধু দুগ্ধেরই ব্যবসা করে। যাহারা একটু সভ্যতার আলোক পাইয়াছে তাহাদের মধ্যে কেহ কেহ ছেলেদিগকে কলিকাতা ও রেঙ্গুন বিশ্ববিদ্যালয়ে লেখাপড়া শিখাইতে পাঠাইয়া থাকে। ইহা Burma Government-এর অধীন বলিয়া রেঙ্গুন বিশ্ববিদ্যালয়ের পাস করা লোকদিগকে একটু বেশী সুযোগ-সুবিধা দিয়া থাকে। যতই চেষ্টা করুক না কেন, বাল্যকালের সমাজ শিক্ষার দোষেই সব মাটি করিয়া দেয়। সমস্ত আন্দামানের মধ্যে মাত্র একটি B.A পাস লোক। ইনিই হাই স্কুলের হেড মাষ্টার। বি.এ পাস করিয়াছেন বটে, কিন্তু তাহার চরিত্র-ইতিহাস শুনিলে কর্ণবিবরে অঙ্গুলী দিতে ইচ্ছা হয়। শুধু যদি তাহার নিজেরই হইত ক্ষতি ছিল না, উভয় দিকেই! স্থানীয় লোকদের সম্বন্ধে এরূপ অনেক কিছু আছে, কিন্তু ইহার অতিরিক্ত উল্লেখ করা যায় না। মাতাপিতার দোষ-গুণ জন্মের সঙ্গে সঙ্গে সন্তানও পাইয়া থাকে। এই সমাজে ভাল বলিবার কিছুই নাই সুতরাং ভবিষ্যৎ বংশধর কি অবলম্বনে ভাল হইবে? এই সকল দোষের জন্যই উপদংশ রোগহীন লোক এই সমাজে একটিও মিলে না।

## মন ভুলান প্রচেষ্টা

আন্দামান উঠাইয়া দিবার আন্দোলন যতই প্রবল হইয়া উঠিল এবং India Government-এরও যখন অনেকটা সম্মতি জানা গেল তখন স্থানীয় সরকার প্রজা রঞ্জনের জন্য নির্বাসিতগণের মন ভুলাইবার চেষ্টা করিতে লাগিল। প্রাচীন নিয়মগুলি পরিবর্তন করিয়া অনেকটা সুযোগ-সুবিধার ব্যবস্থা করিল। নির্বাসিতের প্রাণ, যাহারা সুখ হইতে চিরকালের জন্য বঞ্চিত, যাহারা সমাজ ও সংসারের আশা শূন্য হইয়া পড়িয়াছে, ভবিষ্যতে জন্মভূমির মুখদর্শন করিবে বলিয়া যাহারা আশা রাখে না, মরুভূমির তৃষিত চাতকের ন্যায় যাহারা জীবন-যাপন করিতেছে তাহারা অতি সামান্য আনন্দের আস্বাদেই যে আত্মহারা হইবে তাহাতে কোন সন্দেহ নাই। জীব মাত্রেই সুখের প্রত্যাশী, এই সুখের জন্য আজীবন জীব সংগ্রাম করিতেছে, এই সুখেরই পিছনে পিছনে দৌড়াইয়া কত লোক কত প্রকারে ক্ষতিগ্রস্ত, বিপদাপন্ন ও সর্বস্বান্ত যে হইতেছে তাহার গণনা নাই। বার বার সুখের আশায় দুঃখ ভোগেও নিরত হইতেছে না, প্রতিবারে বিফল হইয়াও আশা ছাড়িতেছে না, জীবনদানেও আশাই মানুষকে বড় করে, আবার আশাই জীবনকে বিপদাপন্ন করে। অনেক ক্ষেত্রে আশু সামান্য সুখের আশায় ভবিষ্যতের অধিক সুখকে বিসর্জন দিয়া থাকে।

সরকার মানব মনোবিজ্ঞান বা নির্বাসিত মনোবিজ্ঞান ভালরূপ জানে বলিয়াই উপযুক্ত ব্যবস্থা করিতে তাহার আটকায় না। পূর্বে বেতনের নিয়ম ছিল পাঁচ বৎসর অন্তর, সে স্থানে করিল তিন বৎসর, টিকেট লিভের ব্যবস্থা করিল সাত বৎসর অন্তর, শক্ত কাজের স্থলে করিল সহজ কাজ, বিকালের অশান্তিতে সময় কাটার পরিবর্তে ফুটবল খেলা, ডাণ্ডার পরিবর্তে হাতবুলান, বুটের পরিবর্তে মিষ্টি কথা, মুক্তির ব্যবস্থা করিল অনন্তকালের পরিবর্তে চোদ্দ বৎসর অন্তর, বিবাহের নিয়মের পরিবর্তে করিল দেশ হইতে আপন স্ত্রীকে আনার ব্যবস্থা। হাতে চাঁদ পাওয়ার মত নির্বাসিতগণ হঠাৎ ঐরূপ আশাতীত সুযোগ-বাণী সরকারের মুখে শুনিয়া অতীতের সকল গ্লানি, সকল মর্মবেদনার কথা ভুলিয়া আহ্লাদে আটখানা হইয়া গেল। প্রথম

প্রথম লোকের মনে এ কথাগুলি সত্য বলিয়া বিশ্বাস হয় নাই। যখন এইগুলি কার্যত প্রবর্তন করিতে আরম্ভ করিল তখন তাহাদের অবিশ্বাস নষ্ট হইল।

এই ব্যবস্থা করার প্রধান উদ্দেশ্য কয়েদীর মুখ হইতে বাহির করা যে তাহারা এ-স্থান ছাড়িয়া দেশের জেলে যাইতে অনিচ্ছুক। প্রথম এই সম্বন্ধে প্রচার করিয়া পরে Hon'ble Mr. Guyne (Home member)-কে এ-স্থানে আনা হয়। সে এ-স্থানে আসিয়া পূর্বের কয়েদী মনোভাবের অনেক পরিবর্তন দেখিতে পায়। যে সকল কয়েদী এককালে দেশের জেলে যাইবার জন্য উন্মাদ ছিল, এখন আর তাহাদের সে ইচ্ছা নাই। ইচ্ছা-অনিচ্ছা দুই প্রকার কথাই কয়েদীর মুখ হইতে শুনিতে পাইল। ইংরাজ যে কূটনীতিতে সকলের সেরা ইহা জগতের সকল জাতিই জানে এবং সকলেই তাহার নিকট পরাজয় স্বীকার করে। সেই নীতি অবলম্বনেই এ-স্থানের অবস্থার এমন উল্টাপাল্টা করিয়া দিল যে আন্দামান উঠাইয়া দিবার আন্দোলনকারীকে পরে পরাভূত হইতে হইল। তথাপি আমরা এই মাকালের ভবিষ্যৎ অপকারিতা বুঝাইতে ত্রুটি করিলাম না। আমরা আমাদের সাধ্যানুসারে যাহা করা সম্ভব তাহা করিতে লাগিলাম। কিন্তু করিলে কি হইবে। আমরা বন্দী; আমাদের সম্বল কেবল মুখ। আমরা আশু-ফল দেখাইতে পারি না। সরকারের ফল কয়েদীরা হাতে হাতে পাইতে লাগিল; এ অবস্থায় তাহাদের আশার গতি রোধ করিবার ক্ষমতা আমাদের রহিল না।

প্রথম অবস্থায় আতুর খোঁড়া ও রুগ্ন লোকদিগকে দেশে পাঠাইতে আরম্ভ করিল; বহু লোককে চোদ্দ বৎসরের মধ্যেই মুক্তি দিতে লাগিল; আবার যাহাদের মুক্তি চিরকালের জন্য বন্ধ রাখিয়াছিল, তাহারাও মুক্তি পাইতে বাদ পড়িলাম না। পূর্বে লোকের ধারণা ছিল মুক্তি শতকরা দুই-চার জন লোকেই পায়, আর বাকী যাহারা থাকে তাহার মধ্যে নব্বই জন মরে এবং অবশিষ্ট সব চির নির্বাসিত থাকে।

ইহা দেখিয়া সকলে আশামুগ্ধ হইল। তাহারা আজও সেই আশার পিছনেই ধাবিত হইতেছে। কিন্তু এই প্রকৃতির রাজ্যে আশু প্রসবকারী জীব বা বৃক্ষের জীবন যে ক্ষণস্থায়ী হয় সে জ্ঞান ইহাদের নাই। তাহা হইলে কেহ এই মোহিনী মায়ায় মুগ্ধ হইত না। আমাদের ধারণা এ অবস্থা সরকার বৎসরের অধিককাল পর্যন্ত রাখিতে পারিবে না। তাহার কারণ এ নিয়ম অনুসারে কয়েদীকে সুখ-সুবিধা দিলে সরকারের নিত্য

আবশ্যকীয় স্থানীয় শ্রমের কাজই চলিবে না। পরে তাহাকে বাধ্য হইয়া আবার পূর্বের অবস্থায় যাইতে হইবে এবং পূর্ব নিয়ম অনুসরণ করিতে হইবে। শুনিতে পাই রাজনৈতিক বন্দীরা জেল হইতে বাহিরে ও দেশের বিভিন্ন জেলে বদলি হওয়ার পর অল্প দিনের মধ্যেই জেল কর্তৃপক্ষ আবার পূর্ব নীতি অবলম্বন করিয়াছে।

অঙ্গার শত ধৌতেন মলিনত্বং ন মুঞ্চতে। এ কথা আমরা স্পষ্ট ভাবে জানি বলিয়াই আগাগোড়া বলিয়া আসিয়াছি যে এ-স্থানের যতই পরিবর্তন হউক না কেন, সৃষ্টির কাল হইতে এ-স্থানের যে গলদ আছে তাহা কিছুতেই মুছিয়া যাইবে না।

চির সুখ-সুবিধা বঞ্চিত নির্বাসিতগণ সরকারের কথায় মুগ্ধ যাহাতে না হয় সে চেষ্টা আমরা করিয়াছিলাম। আমাদের চেষ্টার ফলে যাহারা দেশে আসিয়াছে তাহাদের মধ্যে অনেকেই কিছু কিছু উপকার পাইয়াছে। আমাদের মধ্যে যাহারা আসিয়াছে তাহাদের অনেকেই অনেক মাপ* পাইয়াছে। আমি নিজেও অনেক মাপ পাইয়াছি। যদি আন্দামানে শেষ পর্যন্ত থাকিতাম তাহা হইলে এক দিনও ভাগ্যে ঘটিত না। কারণ এ-স্থানে Remission system নাই। এ-স্থানে যাহারা লোভে ভুলিয়াছে তাহারাই ভুল করিয়াছে।

* Remission.

# নারিকেল বৃক্ষ

আন্দামানে কত লক্ষ নারিকেল যে বৎসরে উৎপন্ন হয় তাহার কোন হিসাব-নিকাশ নাই। নারিকেলের হিসাব-নিকাশ থাকা দূরের কথা, নারিকেল বৃক্ষের পর্যন্ত ঠিক হিসাব-নিকাশ নাই। পূর্বে বলিয়াছি এই স্থানে প্রধান আয় কাষ্ঠের ; তাহার পরেই নারিকেলের। এই নারিকেল দ্বারা কিরূপে আয় হয় তাহাই বলিতেছি। নারিকেল শাঁস শুকাইয়া তাহা দ্বারা তৈল তৈয়ার করা হয়। অবশিষ্ট যে খৈল থাকে তাহা গরুর খাদ্যের জন্য ব্যবহার করা হয়। আবার নারিকেলের যে খোসা থাকে তাহা হইতে তার বাহির করে, সেই তার হইতে পাতলা-মোটা নানারূপ রশি, গদি প্রভৃতি প্রস্তুত হয়। আবার তার বাহির করিবার সময় যে ভূষি বাহির হয় তাহা চা-বাগানে সারের উদ্দেশ্যে ব্যবহার হয়। গাছের পাতার মাঝখানে যে শিরদাঁড় থাকে তাহা দ্বারা ঝাঁটা তৈয়ার হইয়া থাকে। নারিকেলের খোল কলিকাতাতে হুকার জন্য প্রেরিত হয়। এতদ্ব্যতীত যে সকল নারিকেলের খোল হুকার উপযুক্ত নহে তাহা জ্বালানী কাষ্ঠের জন্য ব্যবহার হয়।

আমরা নারিকেলের শাঁসটুকু রাখিয়া বাকী সমস্ত জিনিষটা বৃথা নষ্ট করি। কিন্তু শাঁসের সম মূল্যবান যে তাহার আরও অনেক জিনিষ আছে তাহা আমাদের দেশের লোকেরা জানে না। নোয়াখালী, বরিশাল প্রভৃতি স্থানে নারিকেল যথেষ্ট আছে, কিন্তু তাহার অধিকাংশই সামান্য মূল্যে বিক্রি বা বৃথা নষ্ট হয়। সেই স্থানে নারিকেল তৈল, নারিকেল ছোবার রশি প্রভৃতি অল্প খরচায় প্রস্তুত হইতে পারে। নারিকেল তৈল আমাদের দেশে যথেষ্ট এ-স্থান হইতেই রপ্তানী হয়। নোয়াখালী প্রভৃতি স্থানে হাত-কুলু (Hand oil mills) বসাইয়া যদি কেহ ব্যবসা আরম্ভ করে তাহা হইলে সমস্ত বাংলা দেশকে তৈল জোগাইয়া অন্য দেশে পর্যন্ত রপ্তানী করিতে পারে। আমাদের দেশে সরিষার ঘানী আছে, সেই সকল ঘানীতেও নারিকেল তৈল প্রস্তুত হইতে পারে। নারিকেলগুলি রৌদ্রে শুকাইয়া লইলেই চলে, ইহার অন্য কোন হাঙ্গামা নাই। তার সম্বন্ধে

পূর্বে যে প্রণালী বলা হইয়াছে তাহাই অবলম্বন করা যাইতে পারে। গ্রামে অনেক লোক কাজের অভাবে বসিয়া থাকে, যদি এই সকল ব্যবসার ব্যবস্থা করা যায় তাহা হইলে দেশের শ্রমিকদেরও অনেক উপকার হইতে পারে। এ-স্থানে নারিকেল সম্বন্ধে এইটুকু এই উদ্দেশ্যে লিখিলাম যে, যদি কোন নারিকেল প্রধান দেশের লোক এই সংবাদ পায় তবে তাহারা উহা তাহাদের ব্যবসায় প্রয়োগ করিতে পারিবে।

# বাহিরে রাজনৈতিক বন্দী

প্রথম আমরা যে চারিজন বাহির হই, এই সংবাদ পাঠকগণের মনে আছে। ইহার পর ক্রমে ক্রমে আরও কয়েকজন বাহির হয়। যাহারা পরে দীর্ঘকাল লৌহ নিগড়ের বন্ধন হইতে মুক্ত হইয়া বাহিরের হাওয়া পাইল, তাহাদের নাম নিম্নে দিলাম।

শ্রীগোবিন্দ চরণ কর, শ্রীনিকুঞ্জ বিহারী পাল, শ্রীঅমৃতলাল হাজরা, ভাই শের সিং, শ্রীপরমানন্দ, শ্রীচত্তর সিং, শ্রীকেশর সিং, শ্রীবিশন সিং, শ্রীফের সিং, পণ্ডিত জগৎ রাম, শ্রীমহেন্দ্র নাথ দাস, শ্রীসানুকুল চ্যাটার্জি, শ্রীসত্যরঞ্জন বসু, লালা রামশরণ, মাষ্টার কৃপারাম। ইহাদের মধ্যে যাঁহারা জেলে কাজ করিতেন তাঁহারা বাহিরে একত্র বাস করিতেন। এতদ্ব্যতীত অন্যান্য সকলকে বিভিন্ন স্থানে একা একা পাঠায়। কোন দুই জন লোককে এক সঙ্গে রাখে নাই। ভাইপার দ্বীপে যাহারা বাস করিতেন তাঁহারা কেবল তিন জন পরস্পরে দেখা করিতে পারিতেন। তাঁহাদের কাজকর্ম সকলেরই হালকা ছিল। অমৃতলাল হাজরা, নিকুঞ্জ বিহারী পাল ও আমার কাজই সকলের কাজ অপেক্ষা শক্ত ছিল। পূর্বে একটি কথা বলিতে ভুলিয়াছি। পুরাণ দলের সকলকেই বাহিরে দিয়াছে একথা বলিয়াছি, কিন্তু তাহা নহে। শ্রীযুক্ত গণেশ দামোদর সাভারকর, শ্রীযুক্ত বিনায়ক দামোদর সাভারকর, শ্রীযুক্ত পুলিন বিহারী দাস এই তিন জনকে কখনও বাহিরে দেয় নাই, তাঁহারা যতদিন আন্দামানে ছিল ততদিন জেলেই কাটাইয়াছে। এদের উপর সরকারের খুব কড়া নজর ছিল। ইহার উপর পুলিনবাবুর প্রতি একটু অধিক ছিল। India Government-এর আদেশ অনুসারে সকলেই কিছু কিছু সুবিধা পাইয়াছে, কিন্তু পুলিনবাবু তাহার কিছুই পাইবেন না বলিয়া সরকারের আদেশ। ব্যাড়ির রাজ্যে সে ষোল আনার স্থলে সাড়ে ষোল আনা আদায় করিয়া লইতে ত্রুটি করে না। ব্যাড়ি সাহেব বোধহয় "অধিকন্তু ন দোষায়" নীতি খুব ভাল রূপ জানে, সে জন্যই সে উপরের আদেশ যতখানি থাকে তদপেক্ষা একটু বেশী করিয়া কড়াকড়ি করে।

# মাটি কাটা কাজ

পূর্বে বলা হইয়াছে এ-স্থান ক্ষুদ্র ক্ষুদ্র পাহাড় ও টিলায় পূর্ণ। অতি পূর্বকালে কয়েদী উপনিবেশ স্থাপনের পূর্বে এই সকল স্থান লোকবাসের যোগ্য ছিল বলিয়া বর্তমান অবস্থা দেখিলেও মনে হয় না। এই স্থানগুলি লোকের বাসের যোগ্য করিয়া তুলিবার জন্য বহু নির্বাসিত রক্ত ও জীবন-পাত করিয়াছে। উঁচু-নীচু স্থানগুলিকে সমতল না করা পর্যন্ত সভ্য লোকের বাসের অনুপযুক্ত ছিল। এইগুলি সমতল করিবার যে কাজ উহাই মাটি কাটা কাজ। অর্থাৎ পাহাড় কাটা কাজ।

অতি উচ্চ উচ্চ টিলাগুলি কাটিয়া নিম্ন স্থলগুলিকে মাটি দ্বারা পূর্ণ করিয়া এ-স্থানে অনেক সমতল ভূমি তৈয়ার করিয়াছে। এ কাজ অত্যন্ত শক্ত। সাধারণতঃ লোকের শুধু পাহাড় বাহিয়া চলাই শক্ত ; ইহার উপর যদি আবার মাটির বোঝা নিয়া চলা যায় তবে ব্যাপারটা যে কিরূপ হয় তাহা পাঠকগণ অনুমান করিয়া লইবেন। ইহা একবার দুইবার করিলেই যে হইল তাহা নহে, সমস্ত দিনই এভাবে পাহাড় বাহিয়া কাজ করিতে হয়। জেল হইতে যাহারা বাহিরে পাহাড় কাটার কাজে গিয়াছে তাহারা ৬টার সময় বাহির হইয়া ১০টার সময় ফিরিয়া আসিয়াছে, আবার ১২টার সময় যাইয়া ৪টার সময় ফিরিয়া আসিয়াছে। তাহাদের মুখে শুনিয়াছি এমন স্থানে কাজ করিতে হয় যে প্রতি মুহূর্তেই বিপদের আশঙ্কা। এমন স্থান দিয়া চলা-ফেরা করিতে হয় যে একবার পা ফস্কিয়া গেলেই যে কোথায় গড়াইয়া যাইবে তাহার কোন নিশ্চয়তা নাই। এ-স্থানে জীবনকে যমের হস্তে সমর্পণ করিয়াই চলিতে হয়।

সর্বদা ধূলো-বালিতে লোকগুলির শরীরের বর্ণের এমন অবস্থা হয় যেন চামড়া ফাটিয়া রক্ত বাহির হইতে চায়। মানুষগুলি সম্পূর্ণ বদলিয়া যায়। কাজটা জঙ্গল কাজের ন্যায়ই শক্ত। এ-কাজ যাহারা বহু দিবস করে ক্রমে ক্রমে তাহাদের এক প্রকার স্থায়ী চর্মরোগ হয় তাহার উপর আবার নোনা জল লাগাতে আরও খারাপ হয়। এই পাহাড়-কাটা কাজ করার সময় কত লোকের যে মস্তক ধূলার সঙ্গে মিশিয়া গেছে, কত লোক যে চিরকালের

তরে খোঁড়া হইয়াছে, কত লোক যে একেবারে কাজের বাহির হইয়াছে তাহার খবর কে রাখে? যাহারা ভীষণ ভাবে ক্ষত-বিক্ষত হইয়াছে তাহাদের কেহ বা হাসপাতালে আবার কেহবা মানব লীলা সম্বরণ করিয়াছে। এই সকল মৃত্যু সবই accidental বলিয়া রিপোর্ট দেওয়া হইয়াছে।

কয়েদী জীবনের কোন মূল্য নাই। এ-স্থানে কয়েদীর সঙ্গে শুধু স্বার্থের সম্বন্ধ। যে স্থানে স্বার্থের সম্ভাবনা নাই সে স্থানে কোন সম্বন্ধ নাই। যাহা দ্বারা যত ভাল কাজ হইতে পারে ততই তাহার আদর। এ-স্থানে ভক্তিশ্রদ্ধার বিনিময়ে যে স্নেহ-ভালবাসা পাইবে তাহার কোন আশা নাই। কয়েদী জীবনের যদি মূল্য থাকিত তবে কাহাকেও এরূপ ভাবে জীবন হারাইতে হইত না।

# সমুদ্রের জীব

অল্পদিনই বাহিরে ছিলাম। তাহাতে সীমাবদ্ধ অবস্থায়। যতখানি স্থান নির্দিষ্ট ছিল তাহার বাহিরে এক-পাও বাহির করিবার উপায় নাই। সুতরাং বিশেষ কিছু দেখিতে পারি নাই। পুস্তকে পাঠ করিয়াছি কাঁকড়া ৩৬ প্রকার। এ-স্থানেও সমুদ্রের পারে ভ্রমণ করিতে যাইয়া বহুবিধ কাঁকড়া দেখিয়াছি। নানা রঙের ও লাল আকারের অনেক কাঁকড়া, কড়ি মৎস্য দেখিয়াছি। সমুদ্রের জল যখন হ্রাস হয়, তখন কাঁকড়াগুলি সমুদ্রের ধারে পাথরের গায়ে ফাঁকা ফাঁকা স্থানে লুকাইয়া থাকে। মানুষকে দেখা মাত্রই লাফাইয়া লাফাইয়া জলে ঝাঁপাইয়া পড়ে। মানুষের পদশব্দ শুনা মাত্রই ভয়ে লুকাইয়া পড়ে। কড়িগুলি জল চলিয়া গেলে ক্ষুদ্র ক্ষুদ্র পাথরের মধ্যে যে গর্ত থাকে তাহাতে জড় হইয়া থাকে। দেখিলে মনে হয় কেহ যেন কুড়াইয়া রাখিয়াছে। কড়িগুলি আমাদের দেশের বাজারের কাল কড়ার ন্যায় নহে, আকারে বড় ও দেখিতে সুন্দর। আমাদের দেশে একটা কড়ির মূল্য দুই আনা পর্যন্ত হয়। অতি বৃহৎ কড়িও এ-স্থানে পাওয়া যায়। এ-স্থানেই তাহার একটার মূল্য দুই-আড়াই টাকা। দেশে ইহার একটার মূল্য পাঁচ-সাত টাকার কম হয় না। এই জাতীয় নানা আকার ও প্রকারের অনেক মূল্যবান দ্রব্যই এ-স্থানে পাওয়া যায় ইহা পূর্বে বলিয়াছি। ঝিনুক এক একটা এত বড় যে একটাতে এক সের পর্যন্ত জল ধরে।

সমুদ্র মৎস্যের অনেক গল্প অনেকে শুনিয়াছেন। এ-স্থানে চোখে যাহা দেখিয়াছি তাহাই বলিব। অনেক মৎস্য আমাদের দেশের মৎস্যের ন্যায় দেখায় কিন্তু কাটিলে ভিতরে অন্য প্রকার এবং খাইতে ভিন্ন স্বাদ। এক প্রকার মৎস্য আছে দেখিতে আমাদের দেশের রুই মৎস্যের বাচ্চার ন্যায় কিন্তু ভিতরে চিতল মৎস্যের অনুরূপ। আবার এক প্রকার মৎস্য আছে উহারা স্ত্রী-পুরুষ পাশাপাশি এমন ভাবে মিলিয়া থাকে যে দেখিলে একটা মৎস্য বলিয়া মনে হয়। অতি সহজে কিছুতেই ধরা যায় না যে দুইটা মৎস্য

এক সঙ্গে জোড়া আছে। উহাদের চক্ষু এক পাশে, একটি অন্য পার্শ্ব সম, মশ্রিন। যে পার্শ্বে চক্ষু নাই সেই পার্শ্বই স্ত্রী-পুরুষ মিলিয়া থাকে। উহাদিগকে পৃথক করিলে প্রত্যেকটি এক একটি স্বতন্ত্র মৎস্য। এক প্রকার ক্ষুদ্র চিংড়ি মৎস্য আছে উহারা সমুদ্রের জল বৃদ্ধি পাইয়া যখন হ্রাস পাইতে থাকে তখন সমুদ্রপারে সমুদ্র জেনার ন্যায় এদিক-ওদিক হইতে থাকে। এক এক স্থানে টুকরী পরিমাণ জমা হইয়া থাকে। একবারে যতটা উঠাইতে পারা যায় উহাই এক জনের বোঝা। লোকে যখন মৎস্য পায় না তখন ইহাই তাহাদের সম্বল। ভাঁটার সময়ে ইহার অভাব হয় না। যে কোন স্থানে ইহা পাওয়া যায়। সন্ধ্যার সময় টুকরী লইয়া সমুদ্রে গেলেই মিলে। এগুলি হইতে প্রস্তুত হইতে পারে এক ভাজা আর শীল-নোড়ায় পিশিয়া বড়া। এক প্রকার মৎস্য আছে উহারা খুব ছোট আমাদের দেশের পুঁটি মাছের ন্যায়। উহারা জলের বাহির হইয়া শূন্যে উড়িয়া অনেক দূর পর্যন্ত যাইতে পারে।

এক প্রকারের বড় মটর ডালের অর্ধাংশের ন্যায় জীব আছে। উহা পাথরের ন্যায় কঠিন, মাঝখানে একটু কালো দাগ আছে। এই দাগটুকু যতদিন কাল থাকে, তত দিনই সজীব। আর দাগটা শাদা হইয়া গেলেই মৃত। উহা ক্রমে আকার পরিবর্তন করিয়া অন্য আকার ধারণ করে এবং পরে শঙ্খে পরিণত হয়। এখানেই শঙ্খের ক্রমবিকাশবাদের পরিচয় পাইলাম। এগুলি সমুদ্রের পাড়ে যেখানে-সেখানে পড়িয়া থাকে দেখিলে কাহারও বিশ্বাস হয় না যে ইহার মধ্যে জীবন আছে এবং ইহাই পাঞ্চজন্য শঙ্খের পরবর্তী বংশধর।

আর এক প্রকারের জীব আছে। উহাও দেখিতে উদ্ভিদের ন্যায়। ডাল আছে, পাতা নাই। ডালগুলি বহু শাখা সমন্বিত হরিণের শিং-এর ন্যায়। এইগুলি পরে পাথরের চিপায় জন্মিয়া থাকে। আমাদের দেশে নদীর উপর জঙ্গলা গাছের মধ্যে এক প্রকার উদ্ভিদ জন্মিয়া থাকে, যাহাকে আমরা চিংড়ি মাছের ময়লা বলিয়া থাকি এগুলিও সেইরূপ জিনিষ কিন্তু আকারটা অন্য রূপ। আবার এইগুলি জল হইতে উঠাইয়া শুকাইলে শ্বেত পাথরের ন্যায় দেখায় এবং শক্তও ঠিক পাথরের ন্যায়। এখানে টেবিলের সৌন্দর্য বৃদ্ধির জন্য লোকে ব্যবহার করে।

একবার সমুদ্র জল বৃদ্ধি পাইলে একটা জনশূন্য স্থান জলপূর্ণ হয়, সে সঙ্গে একটা বৃহৎ মৎস্য সেই স্থানে যাইয়া আটকাইয়া পড়ে। জল যখন

নীচে আসিয়া পড়ে তখন আর মৎস্যটা আসিতে পারে না। মৎস্যটা যখন অল্প জলে পড়ে তখন লোকেরা উহাকে ধরিতে চেষ্টা করে কিন্তু অনেক চেষ্টাতেও ধরিতে না পারিলে পরে নানা অস্ত্রের সাহায্যে উহার প্রাণ নষ্ট করে এবং পরে কুঠার দ্বারা টুক্‌রা টুক্‌রা করিয়া উহাকে স্থানান্তরিত করে। যাহারা অনেক খবরা-খবর রাখে তাহাদের নিকট অনেক বৃহৎ মৎস্যের গল্প শুনিয়াছি। মৎস্যে আস্ত মানুষ পর্যন্ত খাইতে পারে ইহা আর গল্প বলিয়া মনে হয় না। সমুদ্র জীবের কথা অনেকেই অনেক জানেন সুতরাং এ-স্থানে বিশেষ ভাবে উল্লেখ করা নিষ্প্রয়োজন মনে করিয়া আর লিখিলাম না।

# প্রত্যাবর্তনের পূর্বাবস্থা

গভর্নমেণ্টের গোপন খবরও আমরা নানা উপায়ে সংগ্রহ করিতাম। স্থানীয় শাসকের সঙ্গে ভারত সরকারের যে সকল খবরা-খবর চলিত তাহাও আমরা পাইতাম। দেশে ফিরিবার পূর্বে আমাদের warrant ও history sheet যখন বাছাই হইতে লাগিল তখনই সংবাদ পাই যে আমাদের সম্বন্ধে একটা কিছু পরিবর্তন হইবে। তাহা ভাল হবে বলিয়াই ধারণা ছিল। বিশেষতঃ মন্দটা কাহারও প্রীতিকর নহে বলিয়া মানুষ সে দিকটা আর ভাবিতেই চায় না। পূর্বে বলিয়াছি Hon'ble Mr. Guyne ও আমরা এক সঙ্গেই ফিরি। তবে তাঁহার ফিরাটা বস্তুতই ফিরা, আমাদের ফিরাটা পুনর্জন্ম এই মাত্র প্রভেদ। আর মিঃ গাইন আসার পরেই আমাদের কাগজ-পত্রের নাড়া-চাড়া CC-র অফিসে পড়ে। তিনি যখন আন্দামানে আসেন আমি তখন বাহিরে। জেলে বা বাহিরে আমাদের কাহারও সঙ্গে তিনি দেখা করেন নাই বা আমাদের কোন মতামত নেন নাই। এই সকল কারণেই মনে হয় যে আমাদিগকে দেশে পাঠান হইবে ইহা সিমলা গভর্নমেণ্টের সঙ্গে পূর্বেই ঠিক করা হইয়াছে। রওনা হবার তিন মাস পূর্বে হইতেই আমাদের সম্বন্ধে জনরব প্রচার হইতে লাগিল! আজ যাই কাল যাই, এরূপ ভাবে কত কথাই চতুর্দিকে ছড়াইয়া পড়িল। যতবার কলিকাতার জাহাজ আসিয়াছে এই জনরব প্রকাশের পর ততবারই আমরা যাওয়ার জন্য প্রস্তুত হইয়া রহিয়াছি। কতবার জাহাজ আসিল, গেল কিন্তু আমাদের প্রতি ভাগ্য-বিধাতা সুপ্রসন্ন হইলেন না। যতই দিন অতীত হইতে চলিল ততই জনরবের উপর নানা কারণে বিশ্বাস জন্মিল।

বহু দিবস যাবৎ দেশ ছাড়া। যে দেশের মুখ আর দেখিব না বলিয়া আশা ছিল, আজ সেই নিরাশার স্থলে যখন আশা স্থান পাইল, তখন আনন্দে মন উৎফুল্ল হইয়া উঠিল। মরা মানুষ জীবন ফিরিয়া পাইলে যেমন আনন্দ পায় আমাদের আনন্দও সেইরূপ। আমার সে সময়ের সেই মনের ভাব ব্যক্ত করিবার ক্ষমতা আমার নাই। সঠিক খবর পাইবার জন্য সেই সময়ে CC-র অফিসের অনেক লোককে অনেক বিরক্ত করিয়াছি,

অনেকে অনেক বিপদের কাজ করিতেও ত্রুটি করে নাই। জানি না তাহারা যে কেন আমাদের জন্য শত বাধাবিঘ্নকে তুচ্ছ জ্ঞান করিয়া এ-কাজ করিয়াছে। অঃ মিঃ গাইন যাবার পর আমাদের কুষ্ঠি প্রভৃতি সরকারী অফিসে নাড়া-চাড়া পড়ার পর আমাদের একরূপ আহার-নিদ্রা ত্যাগ হইয়াছিল। আশা ফলবতী হবে কিনা তাহার নিশ্চয়তা নাই বলিয়া মনে আনন্দ থাকা সত্ত্বেও আমরা শান্তি পাইতেছিলাম না।

ছয় দিবস পূর্বে খবর পাইলাম যে, পরের মেলেই আমাদের বঙ্গোপসাগর পাড়ি দিয়া দেশে ফিরিতে হইবে। খবর পাইয়াই জেলে সংবাদ পাঠাইলাম। সংবাদ পাইয়াও সুখী হইতে পারিলাম না, কারণ আমরা শুধু বাঙ্গালী কয়জনই যাইতেছি। লাহোর ও বারমা ষড়যন্ত্র মামলার ভ্রাতৃগণকে ফেলিয়া যাইতে হইবে ইহাই দুঃখের বিষয়। আবার ইহার মধ্যে মালদহ খুন মামলার শ্রীমহেন্দ্র নাথ দাস বাদ পড়িল। অনেক চেষ্টা করিলাম কিছুতেই তাহাকে সঙ্গে নিয়া যাবার ব্যবস্থা করিতে পারিলাম না। সকলেই যাবার সংবাদ পাইল কিন্তু মহেন্দ্র যাবে না বলিয়া সংবাদ পাইয়া কেহই সুখী হইল না। সে আবার বয়সে সকলের অপেক্ষা ছোট এ জন্যই সকলের দুঃখের মাত্রা আরও বেশী হইল। আমরা সকলেই যাহার যাহা কিছু ছিল গুছাইয়া লইবার ব্যবস্থা করিলাম। পুস্তকাদি যাহা কিছু ছিল তাহার কতক কতক সাধারণ নির্বাসিতগণকে দান করিয়া বোঝা কমাইয়া লইলাম। ১৯২০ সালের ২১শে আগষ্ট আমরা প্রথম সংবাদ গোপনে সংগ্রহ করি। ইহার পর ২৬শে তারিখ CC-র আফিস হইতে জরুরী চিঠি লোক মারফৎ বাহিরে যে যে স্থানে ছিলাম সেই সেই স্থানের District officer-এর নিকট পাঠায়। যাহারা Viper Bimberly ganj জেলায় অনেক দূরে দূরে ছিল তাহারা রাত্রিকালে সংবাদ পাইয়া রাত্রেই রওনা হয়। এরূপ রাত্রে রাত্রে ব্যবস্থার কারণ, আসিবার সময় যেন আমরা কাহারও সঙ্গে দেখা করিতে না পারি। সকলকেই জেলের বাহিরে জমা করিল। আমিও ২৬শে তারিখ সে স্থানে গেলাম। বহু দিবস যাবৎ কাহারও সঙ্গে দেখা নাই আজ এই শুভ মুহূর্তে হঠাৎ সকলের সঙ্গে দেখা হওয়া বড়ই আনন্দের বিষয় হইল। এ-স্থানে ২৮শে আগষ্ট ১২টা পর্যন্ত বাস করিলাম। ২৮শে তারিখ আমাদের প্রত্যাবর্তনের দিন। সে দিন সকালে আমাদের সনাক্ত হইয়া গেল। যাহাদিগকে ফেলিয়া যাইতেছি তাহারা সকলেই জেলে আবদ্ধ। তাহাদের সঙ্গে দেখা করা সম্ভব নহে। জেলের বাহির হইতে

দোতালা ও তেতালার লোককে দেখা যায়। পূর্বে জেলে সংবাদ দিলাম যে আমরা ৮টার সময় জেলের চতুষ্পার্শ্বে দেখা করিবার জন্য ঘুরিব। তদনুসারে আমরা পাহাড়ে ও গাছে উঠিয়া অনেকের সঙ্গেই দেখা করিলাম। তাহাদের নিকট হইতে বিদায় লইলাম। যাত্রা করার কিছু পূর্বে আমাদের সকলের পায়েই বেড়ী পরাইল। আমরা যখন বাহির হইয়া জেলের সম্মুখে আসিলাম তখন হাওলদার, জমাদার, টিণ্ডেল প্রভৃতি দেখা করিবার জন্য আসিল। যদি কেহ কোন অন্যায় করিয়া থাকি তাহার জন্য সকলের নিকট ক্ষমা-ভিক্ষা করিয়া বিদায় লইলাম। ক্রমে ঘাটে আসিয়া উপস্থিত হইলাম। এই ঘাট সেই স্থান যে স্থানে প্রথম পদার্পণ করিয়াছিলাম। আমাদের যাত্রার বার্তা অনেক স্থানেই অনেকের নিকট নানা ভাবে প্রচার হইয়াছে। পরিচিত-অপরিচিত অনেকেই শেষ দেখা করিবার জন্য সমবেত। পরিচিতদিগের সঙ্গে আলিঙ্গন, অপরিচিতদিগকে অভিবাদন করিয়া এবং উপকারী বাবুদের মধ্যে যাঁহারা উপস্থিত ছিলেন তাঁহাদের নিকট কৃতজ্ঞতা জানাইয়া আমি, শ্রীযুত ত্রৈলোক্যনাথ চক্রবর্তী, শ্রীযুত ফণীন্দ্র ভূষণ রায়, শ্রীমান গোবিন্দ চন্দ্র কর, শ্রীযুত অমৃত লাল হাজরা, শ্রীযুত নরেন্দ্র মোহন ঘোষ চৌধুরী, শ্রীযুত ভূপেন্দ্র কৃষ্ণ ঘোষ, শ্রীযুত সত্যরঞ্জন বসু, শ্রীযুত সানুকুল চট্টোপাধ্যায়, শ্রীযুত নিকুঞ্জ বিহারী পাল, শ্রীযুত আশুতোষ লাহিড়ী ও শ্রীমান যতীন্দ্র নাথ নন্দী আন্দামান ত্যাগ করিলাম।

আমরা রক্ষিগণসহ বোটে আরোহণ করিয়া অনেকক্ষণ অপেক্ষা করিলাম; সে সময় দর্শকগণকে আমাদের ভূপেনবাবু তাসের নানারূপ খেলা দেখাইল। এ-স্থানে বাঙ্গালী জাদু জানে বলিয়া একটা প্রবাদ আছে, এমন কি অনেকে বিশ্বাসও করিয়া থাকে। আমাদের এ তাসের খেলা দেখিয়া বাঙ্গালী জাদুকর একথা সকলের মধ্যে অকাট্য সত্য বলিয়া মনে হইল। ঘাট হইতে বোট ছাড়িল সঙ্গে সঙ্গে আমাদের জাদু ক্রীড়াও বন্ধ করিলাম। এই দর্শকবৃন্দের মধ্যে যাহাদের সঙ্গে প্রাণের মিলন ছিল তাহারাও এই বোটে উঠিয়া সঙ্গী হইল। তাহারা জাহাজে উঠিয়া জাহাজ না ছাড়া পর্যন্ত আমাদের সঙ্গের-সঙ্গী ছিল। জাহাজের প্রথম whistle শব্দের পরেই তাহারা আমাদের নিকট হইতে শেষ বিদায় লইল।

## প্রত্যাবর্তন

জাহাজের দ্বিতীয় whistle পড়িল, নঙ্গর তুলিয়া জাহাজ চলিতে আরম্ভ করিল। তখন বেলা ৫টা হইবে। পোতখানা তাহার চির পরিচিত পথ বাহিয়া মন্থর গতিতে চলিল। এ যাত্রার অবস্থা অনেক ভাল। প্রথম যাত্রার সময়ে আমাদের প্রত্যেকের পায়ে ডাণ্ডা-বেড়ি ছিল আর সকালে-বিকালে একটু হাওয়া খাওয়ার সময় ব্যতীত সর্বদা তালা বন্ধ; এবার শিকল-বেড়ী এবং দিনরাত্র খোলা। কিন্তু স্থানটা সেই গুদাম গোলায়, সে বিষয়ে কোন সুবিধা হইল না। সমুদ্রের দৃশ্য দেখিতে দেখিতে রাত্রি এগারটা বাজিয়া গেল। আজ আমাদের বড় আনন্দের দিন, বহুকাল আশাহীন হইয়া দিন কাটাইতে ছিলাম আজ সেই নিরাশার ঘোর কাটিয়া গেল, হঠাৎ যেন ঘোর তমসাবৃত রজনীর অন্ধকার অপসারিত হইল। সমস্ত দিবস এদিক-ওদিক ছুটাছুটি করিয়া কাটাইলাম, বিকাল বেলা জাহাজখানা সমুদ্রের মাঝখানে আসিয়া পড়িল। তখন সে তাহার স্বাভাবিক অবস্থা রাখিতে পারিল না। এদিক-ওদিক দুলিতে আরম্ভ করিল। আমাদেরও ছুটাছুটি করিবার শক্তি কমিয়া আসিল। আশুবাবু ও ভূপেন বাবু ব্যতীত সকলেরই অবস্থা কাহিল হইয়া আসিল, তবে আমার ও ফণী বাবুর অবস্থা সকলের অপেক্ষা বেশী। আমি এই যে ২৯শে তারিখ শুইলাম, জাহাজখানা ১লা সেপ্টেম্বর গঙ্গার মুখে না আসা পর্যন্ত শয্যা ত্যাগ করিলাম না। খাবার বেলায়ও শুইয়া শুইয়া কোন প্রকারে ৩১শে তারিখ শেষ করিলাম।

১লা সেপ্টেম্বর সকালবেলা গঙ্গার মুখে পোতখানা পৌঁছা মাত্রই তাড়াতাড়ি উপরে যাইয়া দেশের মুখ দেখিলাম; কোটী কোটী প্রণাম জানাইয়া মনের রুদ্ধ আবেগ ব্যক্ত করিলাম। দেশের ধূলিকণা মিশ্রিত গঙ্গা সলিলে স্নান করিয়া পবিত্র হইলাম। সমস্ত দিন দেশের পূর্ব পরিচিত দৃশ্য দেখিতে দেখিতে যে ঘাট হইতে মাতৃভূমিকে শেষ প্রণাম জানাইয়া

বিদায় নিয়া ছিলাম, আজ সেই কয়লাঘাটে আসিয়া উপস্থিত হইলাম। ঘাটে আসা মাত্রই উপর হইতে দেখিলাম একজন assistant জেলার আমাদিগকে অভ্যর্থনা করিবার জন্য অপেক্ষা করিতেছে। প্রথম বুঝিতে পারি নাই যে কোন জেলের জেলার উনি। অবতরণ করিয়া প্রথম মাতৃভূমির ধূলি মাথায় ধারণ করিয়া পরে জেলারের সঙ্গে কোন জেলে যাইতে হইবে সেই উদ্দেশ্যে আলাপ করিলাম। আলাপ করিয়া জানিতে পারিলাম যে আমাদিগকে Presidency জেলে যাইতে হইবে। গাড়িতে আরোহণ করিয়া সেই পুণ্যক্ষেত্রের রাজ দ্বারে আসিয়া উপস্থিত হইলাম। আসা মাত্রই এখান হইতে হুকুম হইল যে Alipore New Central জেলে আমাদিগকে যাইতে হইবে। আবার ফিরিয়া সে স্থানে গেলাম।

# আলিপুর সেণ্ট্রাল জেলে প্রবেশ

সম্মুখ দ্বার অতিক্রম করিয়া ১৯২০ সালের ১লা সেপ্টেম্বর ভিতরে প্রবেশ করিলাম। পূর্বে এ-জেল দেখি নাই, এবারই প্রথম। জেলারের প্রকোষ্ঠে যাইয়া আমাদের পূর্ব পরিচিত প্রেসিডেন্সি জেলের Chief Head warder Arther Rion-এর সঙ্গে দেখা হইল। সে সেই জেল হইতে বদলি হইয়া এখানে আসিয়াছে। সে-ই আমাদিগকে গ্রহণ করিল। বোমা-রিভলবারের জন্য আমাদের তালাসি লইয়া আমাদিগকে X ও Y দুই দলে বিভক্ত করিল। X দলে আমি, ত্রৈলোক্যবাবু, নিকুঞ্জবাবু, অমৃতলাল বাবু, নরেনবাবু, আশুবাবু, সত্যবাবু, ভুপেনবাবু এবং Y দলে সানুকুল বাবু, ফণীবাবু, যতীন ও গোবিন্দ। আমরা European Ward No. I-এ আর Y Class No. II-তে গেলাম। আন্দামানে আমাদের কোন শ্রেণী বিভাগ ছিল না, এখানে একটা নূতন উপাধি ধারণ করিলাম। এই X ও Y-এর মর্ম আমরা পূর্বে বুঝি নাই, পরে জানিলাম যে X Class dangerous আর Y Class less-dangerous* Y দিগকে আমাদের হইতে পূর্বেই পৃথক করিয়া রাখিল। তখনও আমাদের ধারণা ছিল যে এক সঙ্গেই থাকিব। ৬টার সময় আমাদিগকে যখন আনিল. নম্বরে প্রবেশ করার পর দেখিলাম যে আমরা দল ভাঙ্গা। কিন্তু প্রবেশ করা মাত্রই আমাদের আন্দামান বন্ধু শ্রীযুত গোপেন্দ্রলালকে দেখিলাম। এই সাক্ষাতের পূর্ব পর্যন্ত জানিতাম না যে তিনি কোথায় আছেন। আজ হঠাৎ তাহাকে দেখিয়া আনন্দভরে সকলে জড়াইয়া আলিঙ্গন করিলাম। গোপেনবাবু চির কৃশ সকলের আনন্দের ধাক্কায় তিনি তো চাপা পড়িয়া অজ্ঞান হবার উপক্রম। যাহা হউক পূর্বে পরিচিত বন্ধুকে পাইয়া আমরা নূতন স্থানে যেন একটা মস্ত সম্বল পাইলাম। নূতন জেলে আসিয়া আমাদের আর কিছুর জন্য চিন্তা করিতে হইল না।

এর সঙ্গে আরও লোক ছিল, কেবল তিনি একা ছিলেন না। তাহার

* ইহা CID Police কর্তৃক নির্বাচিত।

সঙ্গে ঢাকা Station shooting মামলার শ্রীপ্রফুল্লরঞ্জন রায়, শ্রীসতীশ চন্দ্র সিংহ। ঢাকা Fighting মামলার শ্রীযুত হরি চৈতন্য দে; ঢাকা অশোক লেনের শ্রীঅতুলচন্দ্র দত্ত মজুমদার, শ্রীমথুর চন্দ্র চক্রবর্তী ও শ্রীসুধীর চন্দ্র মজুমদার ছিল। আমরা যে নম্বরে প্রবেশ করিলাম সে স্থানে ছিল প্রফুল্ল ও সতীশ, অপরেরা আমাদের Y দলের সঙ্গে ছিল; কেবল হরিবাবু ছিলেন পৃথক। তাহাদিগকে পাইয়া আমরা যেমন সুখী হইলাম তাহারাও আমাদিগকে সাথীরূপে পাইয়া তেমনই সুখী হইল। আমরা বহুদিন যাবৎ নির্বাসিত ছিলাম, দেশের কোন সংবাদই পাইতাম না, আজ এই সাথীদিগকে পাইয়া তাহাদের নিকট হইতে অনেক সংবাদ পাইবার আশায় উৎফুল্ল হইলাম। আমরা যখন নম্বরে প্রবেশ করি তখন তাহারা আহার করার জন্য ব্যস্ত। প্রবেশ করা মাত্রই তাহাদের খাদ্য আমাদিগকে দিয়া অতিথি সৎকার করিল। আহারাদি শেষ করিতে করিতেই সন্ধ্যা হইয়া আসিল, সকলেই আপন আপন কক্ষে প্রবেশ করিয়া ভবিষ্যৎ আনন্দের আশায় রাত্রি যাপন করিলাম। দেশের সাত বৎসরের অতীত কাহিনী শুনিবার জন্য সকলেরই মন ব্যাকুল, সকলেরই চিত্ত উৎকণ্ঠিত, এক গোপেনবাবু ব্যতীত আর সকলেই আমাদের অপরিচিত, সকলেই আমাদের অনেক পরে দণ্ডিত। তাহারা এখানে পুরাতন হইলেও আমাদের নিকট অতি নূতন। সুতরাং নূতনের নিকট অনেক নূতন সংবাদ আশা করা যায়।

রাত্রি কাটিয়া গেল। সকালবেলা বেড়িকাটা পোষাক পরিবর্তন ইত্যাদি কার্য হইয়া গেল, ক্রমে সকলের সঙ্গে আলাপ-পরিচয় করিলাম; পুনরায় ভারতীয় জেলের জীবন আমাদের এই ১৯২০ সালের ২রা সেপ্টেম্বর হইতে আরম্ভ হইল। আন্দামানের পূর্বে ভারতীয় জেলে পরে আন্দামানে আবার ভারতীয় জেলে জীবনের অধিকাংশ মূল্যবান সময় কাটিয়া গেল। এখানে জেল জীবনের শেষ কাল আরম্ভ হইল। নূতন যুবক সাথীদিগকে পাইয়া একঘেয়ে জীবনের মধ্যে একটা পরিবর্তন পাইলাম। সেই সাথীদিগের সঙ্গে কেমনে দিন কাটাইলাম তাহারই কিছু আভাস এখানে পাঠকগণকে দিব।

আমরা ২রা তারিখ পর্যন্ত কোন কাজ পাই নাই। আমরা যাহাদের সহযাত্রী হইলাম সকালবেলা দেখিলাম তাহাদের জন্য Envelopes প্রস্তুত করিবার জন্য কাগজ ও আঠা আসিয়াছে, আমরা এ কাজ কোন দিন করি নাই, সুতরাং ইহা আমাদের নিকট প্রথম শক্তই মনে হইল। প্রত্যহ ২০০০

প্রস্তুত করাটা আমাদের নিকট অসম্ভব মনে হইল। ২000-এর নিয়ম থাকিলেও বন্ধুদের মধ্যে কেহই ১000-এর বেশী দেয় না, কারণ তাহারা অভ্যস্ত থাকা সত্ত্বেও তাহাদের দ্বারা হইয়া উঠে না ; এ না হওয়াটার মধ্যে যে কতকটা অনিচ্ছা আছে তাহা আমরা পরে টের পাইলাম। এরূপ হওয়াটা অস্বাভাবিক নহে। কয়েদীর প্রকৃতির মধ্যে এটা সর্বদাই গুপ্ত থাকে। পারতপক্ষে স্বেচ্ছায় কাজ করিয়া জেলের আয় করিতে কয়েদী এখনও প্রস্তুত নহে। তাহার উপর আবার আমাদের অবস্থা অন্য প্রকার। আমরা যাহা কিছু করিয়াছি তাহা নিজের ভোগ-বিলাসের জন্য নহে ; সকলই সকলের জন্য, সকলই দেশের জন্য, সকলই মা'র ভোগের জন্য, স্বাধীনতার জন্য, দাসত্ব-শৃঙ্খল মোচনের জন্য। আমরা সাধারণ অপরাধীর ন্যায় নিজেকে মনে করি নাই। সরকার যাহাই মনে করুক না কেন, আমরা মনে করি যে আমরা স্বাধীনতা সংগ্রামের জন্য জেল ভোগ করিতেছি। কাজ যাহাই করুক না কেন সকাল হইতে আরম্ভ করিয়া কাজের সকল সময়টা কাজ নিয়া বসিয়া থাকিতেই হইবে। মাঝে মাঝে পরিদর্শন হয় ( Inspection ) সে সময় যদি কাজ করিতে না দেখে বা কাজের সামনে বসা না দেখে তবে রিপোর্ট হয় এবং দণ্ড পায়। আমরা যখন আন্দামানে ছিলাম তখন আমাদের কাজ ছিল নির্দিষ্ট। কাজ শেষ করিয়া বসিয়া থাকিলেও ক্ষতি নাই। এখানে পর দিবস আমরা কাজ পাইবার পর এই নিয়মটা আমাদের নিকট অসহ্য হইয়া উঠিল। কিছু দিন জেলার ও Superintendent-এর হাব-ভাব বুঝিবার জন্য আমরা নিয়ম পালন করিয়া চলিলাম। প্রায় দুই মাস পর এক দিন আশুবাবু বেলা প্রায় ১॥টার সময় কাজের সামনে বসিয়া পুস্তক পাঠ করিতেছে এমন সময় Surgeant আসিয়া তাহাকে ধরে। তাহাকে জিজ্ঞাসা করে যে কাজ কেন করিতেছে না ; তাহার উত্তরে তিনি বলিলেন, যে কাজ শেষ হইয়াছে। Surgeant বলিল, "বেশী কাজ করিতে পার তাহা না করিয়া পুস্তক পাঠ করিতেছ ; কাজের সময় পুস্তক পাঠ করিতেছ, আমি তোমার নামে রিপোর্ট করিব" ইত্যাদি ভাবে কিছুক্ষণ বলার পর আশুবাবু বলিল যে আমি কাজ করিব না, তোমার যাহা ইচ্ছা করিতে পার। এই সকল কথাগুলি খুব জোর দিয়া বলাতে সে ভয় পাইয়া গেল এবং আর কিছু করিল না। এরূপ একটা ঘটনা হওয়ায় আমরা সকলেই প্রতিরোধের হিসাবে ( as protest ) একই নীতি পর দিবস হইতে অবলম্বন করিলাম ; ক্রমে এই ভাব চলিতে লাগিল।

আমরাও বেহায়া হইয়া লাগিলাম। পরে এমন অবস্থা হইয়া উঠিল যে ১০টার পর আর কেহই কোন কাজ করিতাম না।

আমাদের দুই দলকে পাশাপাশি দুই নম্বরে রাখিয়াছে। মাঝখানে একটা পরদা ও দরজা। আমরা সঙ্গীদিগের সঙ্গে অনেক সময় কথা বলার চেষ্টা করিতাম ঐ ফটকের সামনে বসিয়া। আমাদের গুর্খা পাহারাওয়ালা এ সম্বন্ধে আপত্তি করিত কিন্তু আমরা তাহা শুনিতাম না। গুর্খারা হুকুমের চাকর। তাহারা হুকুমের বাহিরে এক-পা নড়িবে না, আবার আমরাও আমাদের যেটুকু দরকার তাহা করিবই। এই সকল ছোটখাট ব্যাপার নিয়া তাহাদের সঙ্গে আমাদের দ্বন্দ্ব সর্বদাই লাগিয়া থাকিত। অনেক সময় Superintendent-এর নিকটও এই সকল বিষয় Report হইত। তাহার নিকট আমাদের জবাব ছিল, "আমরা এক মামলার লোক এবং এক সঙ্গে বহুবৎসর থাকিয়া আসিয়াছি, আমরা একজন আর এক জনের চোখে চোখে পড়িলে কথা না বলিয়া থাকিতে পারিব না; সংসর্গ প্রিয় মানুষ কখনও বন্ধু-বান্ধব ও সঙ্গীহীন হইয়া থাকিতে পারে না। আমরা দণ্ড পাইয়াছি তাহা ভোগ করিতেছি আমাদের পক্ষে ইহাই যথেষ্ট; ইহার উপর আবার যদি এই সকল নিয়ম করা হয় তবে আমরা তাহা সহ্য করিব না। আর যদি তোমরা তাহা করিতে চাও তাহা হইলে আমাদিগকে দূরে দূরে রাখ, যাহাতে আমরা একে অন্যকে দেখিতে না পারি। বন্ধুকে সামনে রাখিয়া তাহার সঙ্গে কথা বলিতে পারিব না, তাহার সঙ্গে শত্রুর ন্যায় ব্যবহার করিব, ইহা তোমাদের কোন শাসনেই করাইতে পারিবে না আর যদি তাহা করাইতে চেষ্টা কর তবে আমরা জেলের কোন নিয়মই পালন করিব না। তোমার শক্তিতে যাহা হয় কর, আমাদের শক্তিতে যাহা কুলায় তাহা করিবই করিব।"

গুর্খা পুলিশ বদলি হইবার পর আবার military police আসিল। পূর্ব গোলমাল আবার পাল্টাইয়া আরম্ভ হইল। গুর্খারা আমাদের অনেক কথা বুঝিতে পারিত না সুতরাং তাহাদের সঙ্গে আমাদের গোলমালটা বেশী গড়ায় নাই। এই পুলিশদের সঙ্গে তাহা ভালরূপ পাকিয়া উঠিল। সানুকুলবাবু, আশুবাবুর সঙ্গে কথা বলিয়াছে বলিয়া এই পুলিশদের সঙ্গে বেশ ঝগড়া হয়; সানুকুলবাবু যথা ইচ্ছা গালাগালি করিয়া জব্দ করে। তাহারা Supdt-এর নিকট গিয়া Report করে, তাহার ফলে সে আসিয়া আমাদের উপর বেশ চোটপাট করিল, আমরাও আমাদের পক্ষে যাহা

বলিবার ছিল তাহা বলিলাম। তুমুল বাগবিতণ্ডার পর হুকুম দিয়া গেল আমাদিগকে cell-এ বন্ধ করিবার জন্য। আমরা বন্ধ হইলাম ; কাজ আনিয়া দিল, অস্বীকার করিলাম। খাবার আসিল অস্বীকার করিলাম। সবই অস্বীকার করার কারণ বিনা-বিচারে কেন আমাদিগকে বদ্ধ করিল ! খাবার অস্বীকার করার পরই জেলার আসিল, জেলারকে খুব কড়া কড়া কথা শুনাইয়া দিলাম, সে যাইয়া আমাদের হাব-ভাব ও সঙ্কল্প Supdt-র নিকট বলিল। তাহার পরই আমাদিগকে ছাড়িয়া দিবার জন্য হুকুম হইল। সর্বপ্রকার গোলমালের মূল যে দুই নম্বরের লোকের সঙ্গে মেলা-মেশার অভাব এবং প্রতিবন্ধক দরজা বন্ধ, তাহা স্থায়ীভাবে উন্মুক্ত হইয়া গেল। আমরা বহুদিন পর পরিচিত ও অপরিচিত বন্ধুদিগের সঙ্গে মেলামেশা করিয়া প্রাণের পিপাসা মিটাইলাম।

এই জেলে বাস করার কালে ছোটখাট অনেক সময় নানারূপ গোলমালই কর্তৃপক্ষের সঙ্গে হইয়াছে। নানা সময়ে বিবিধ প্রকারের কাজও করিতে দিয়াছে। এই সকল কাজের মধ্যে একবার পাটফেনা দেয়। কাজটা সহজ হইলেও বড় ময়লা। এ-কাজ আমরা কিছুদিন করিয়া আর করিব না বলিয়া জেলারকে জানাই। যদি এ-কাজ বেশী দিন করি তবে Asthma, Phthisis প্রভৃতি হবার আশঙ্কা আছে ; আর আমাদের মধ্যে ত্রৈলোক্যবাবুর পূর্ব হইতে Asthma আছে। এই সকল কারণেই অনিচ্ছা প্রকাশ করা হয়। কিছুদিন উভয় পক্ষের বাক্য-যুদ্ধের পর এ কাজটা বদলাইয়া দিল। বাক্যযুদ্ধের সময় আমাদের পক্ষ হইতে যে সকল কথা বলা হইয়াছিল তাহা এখানে প্রকাশ করা ভাল বিবেচনা করিলাম না বলিয়া নিবৃত্ত হইলাম।

আমাদিগকে যে চিরকালই পর্দানসিন করিয়া রাখে এ সকল আভাষ পূর্বে অনেক স্থানে দেওয়া হইয়াছে। এই জেলে প্রবেশ করার পর আমাদের অবস্থা আরও খারাপ হইল। এবার আমরা ঘরের কোনে বাস করিতেছি। কোন ফাঁকে যে কোন কথা হাওয়ার সঙ্গে মিলিয়া বাহির হইয়া যায় সেই ভয়ে সর্বদা আমাদের উপর কড়া পাহারা রাখিল। শুধু কালা দ্বারা বিশ্বাস নাই বলিয়া ইহার উপর গোরা পাহারা। ডাক্তারের উপর আস্থা নাই বলিয়া ডাক্তারকে Surgeant প্রহরী লইয়া প্রবেশ করিতে হয়। আমাদিগকে যে স্থানে রাখিল সেই প্রাঙ্গনের চার-পরদার বাহিরে দৃষ্টি নিক্ষেপ করা নিষিদ্ধ। পিঞ্জর-বদ্ধ পক্ষীর ন্যায় বাস করিতে

লাগিলাম। ঘরগুলি দোতালা কিন্তু বাহিরের অন্যান্য কয়েদীদিগকে বা আমাদের মুখ কয়েদীরা যাহাতে না দেখিতে পারে সেই জন্য দোতালার উপরে যাবার হুকুম নাই। দেশে ফিরিয়া আসিলাম, মনে করিলাম দেশের লোকের সঙ্গে দেখা হইবে দুটা খবর পাইব, কিন্তু আমাদিগকে যে অবস্থায় রাখিল তাহাতে ঐ সকল সুযোগ পাবার উপায় রহিল না, আন্দামানে প্রাঙ্গনগুলি আয়তনে বড় ছিল। ইচ্ছা করিলে ঘুরাফিরা করিতে পারিতাম। এখানে সঙ্কীর্ণ স্থানে আমাদের সে উপায়ও রহিল না। দুইটি প্রাঙ্গনের মধ্য দ্বার যদি প্রথম উন্মুক্ত করিয়া দিত তাহা হইলেও 'নাই মামার চেয়ে কাণা মামা ভাল' মনে করিতে পারিতাম। যতদিন বাস করিলাম ততদিন এই পিঞ্জরাতেই বাস করিতে হইল। আর এই দশ বৎসরের মধ্যে এক দিনও কুঠির ( Cell ) বাহিরে বাস করিতে পারিলাম না।



প্রতুল গাঙ্গুলী

# লেখাপড়া ও সময় কাটানো

কাজ-কর্ম সম্বন্ধে কিছু কিছু বলিয়াছি। এত দীর্ঘকাল কিরূপে কাটাইলাম সে সম্বন্ধে কিছু বলিব। আন্দামানে সময় কাটাইবার একমাত্র অবলম্বন ছিল পুস্তক পাঠ, এখানেও সে সুযোগ পাইলাম। দণ্ড হওয়ার পর বহু বৎসর বৎসরে একখানা চিঠি লেখা ব্যতীত লেখার সঙ্গে কোন সংস্রব ছিল না, সুতরাং লেখার অভ্যাসটা একেবারে লোপ পাইয়া গিয়াছে। বর্ণ অশুদ্ধ প্রথম এত হইত যে তাহা বলিবার নহে। ক্রমে আমরা সপ্তাহে এক দিবস করিয়া নানা বিষয় আলোচনার জন্য সমবেত হইতাম এবং তাহার সাহায্যে কিছু শিক্ষার ব্যবস্থা করিলাম। আমাদের আলোচনার বিষয় নির্দিষ্ট করিয়া দুই জনকে প্রধান বক্তা নির্বাচন করিতাম। তাহাদের বক্তব্য শেষ হইলে উহার উপর সকলের সমালোচনা হইত। ইহার পর আমরা যখন লিখিবার অনুমতি পাই তখন প্রবন্ধ লিখিয়া পাঠ করিয়া সকলকে শুনান হইত ও উহার উপর সকলের মতামত গ্রহণ করিয়া সংশোধন করিয়া লইতাম। আমাদের মধ্যে লেখক কেহই নহে—আমাদের এই প্রচেষ্টা শুধু শিখিবার জন্য। আর ইহা উপলক্ষ্য করিয়া সময় কাটাইবার জন্য।

এই উপায় ব্যতীত সময় কাটাইবার অন্য উপায় ছিল ব্যায়াম, লাঠি-খেলা ও ফুল বাগান করা। ব্যায়ামের মধ্যে হাডুডু খেলাটাই বেশ জমিত এ-ভিন্ন কোদাল কোপান, কুস্তি এবং সাধারণ ব্যায়াম। খেলার ইচ্ছা থাকিলেও সামগ্রীর অভাব ছিল। গোপেনবাবু পাশা খেলিবার জন্য ঝাঁটার কাঠিকে মেরুদণ্ড করিয়া ছক ও গুটি এবং কালি ও পেন্সিল দ্বারা ঘর তৈয়ার করিল। ইহার সাহায্যে পাশা-খেলাটা নিয়মিত ভাবেই চলিল। দাবার জন্যও এইরূপ বুদ্ধি খরচ করিয়া রাজা, মন্ত্রী, হাতী, ঘোড়া, নৌকা ও বড়ে প্রস্তুত করিল; তাস খেলার জন্য সে আমাদিগকে এনভেলাপ তৈয়ার করিবার জন্য যে কাগজ ও আঠা দিত সেই সকল কাগজ একখানার উপর আর একখানা যোগ দিয়া কার্ড তৈয়ার করিতাম, ইহার উপর ইঁটের গুঁড়া ও লাইসিঙ্গের লাল রং দ্বারা ছবি আঁকিয়া তাস প্রস্তুত

করিলাম। এই সকলের মধ্যে আমাদের গোপেনবাবুই প্রধান উদ্যোগী ছিলেন। Word Making-এর জন্য এ ভাবে letter প্রস্তুত হইল। Idle Brain দ্বারা যাহা যাহা হইতে পারে তাহার কোনটাই বাকী রহিল না। আমরা যখন হাজতে ছিলাম তখন তেঁতুল বীজ ও পোয়া মাছের দাঁত দ্বারা ষোলগুটি ও Draught খেলার আয়োজন করিলাম ও ঝাঁটার কাঠি দিয়া জামা-কাপড় সেলাই করিতাম। আমরা এখানে আসিয়া তাহাও প্রচলন করিয়া দিলাম। এইরূপ নানা উপায়ে দিন কাটাইবার সংস্থান করিয়া লইলাম। এখন ইহার পর ভারতীয় জেল সম্বন্ধে কিছু বলিব। নন-কো-অপারেশন উপলক্ষে দেশের সর্বত্রই জেল সম্বন্ধে অনেক কথা অনেক স্থানে প্রকাশ পাইয়াছে, কিন্তু আমাদের সময়ে জেলের যে অবস্থা ছিল তাহা তাহারা দেখে নাই বলিয়াই কিছু কিছু লেখা প্রয়োজন মনে করি। নরেন্দ্রবাবু ( Narendra Nath Banerjea of Beneras Conspiracy case & Gauhati Fighting case ) ইহার মধ্যেই রাজসাহী জেল হইতে আসিয়া পড়িলেন। তাঁহার ফুল বাগান করার সখ খুব ছিল। তিনি ও ত্রৈলোক্যবাবু অতি ক্ষুদ্র স্থানের মধ্যেই অনেক পরিশ্রম করিয়া বেশ একটু বাগানের সৃষ্টি করিলেন। আমার লাঠি-খেলার সখ চিরকাল আছে, একটু একটু জানিও। যাহারা শিখিতে ইচ্ছুক ছিল তাহাদিগকে শিখাইয়া সময় কাটাইতাম এবং নিজের লুপ্ত বিদ্যাকে জাগাইয়া তুলিতে চেষ্টা করিতাম। এখানে রং শ্যামধাৎ, চৌ-মুখী পর্যন্ত অভ্যাস করিয়াছিলাম।

# ভারতীয় জেল

ভারতীয় জেলের মধ্যে প্রথম ঢাকা সেণ্ট্রাল জেল, পরে প্রেসিডেন্সি জেল, বরিশাল জেল আবার প্রেসিডেন্সি জেল, নিউ সেণ্টাল জেল আর আন্দামানের সেলুলার জেল ; এই কয়টি জেল দেখিয়াছি।

১৯১২ সালে প্রথম যখন জেলের প্রধান ফাটকের মধ্যে প্রবেশ করি রাত্রি ১০টার সময় তখন সিপাহীর সঙ্গে শিকল দ্বারা ঝুলান এক ঝোপ চাবি দেখিতে পাই। সে খটাখট করিয়া একবার এদিক একবার ওদিক বুটের শব্দে নিনাদিত করিয়া একদ্বার বন্ধ করিতেছে অন্য দ্বার খুলিতেছে। ফাটকের মধ্যে তাহার এইরূপ ক্ষিপ্রতা দেখিয়া মনে হইল এখানে বুঝি সকলকেই ক্ষিপ্র গতিতে চলাফেরা করিতে হয়। মিলিটারি আদর্শই বোধহয় এখানে প্রবর্ত্তিত। ভিতরে ঢুকিয়া অন্ধকারের মধ্য দিয়া এক ক্ষুদ্র অন্ধকার কক্ষে প্রবেশ করিলাম। একজন সিপাহী দ্রুত গতিতে কোথা হইতে কয়খানা ছেঁড়া ও দুর্গন্ধময় কম্বল আনিয়া দিল। কোন প্রকারে রাত্রি কাটাইলাম। ভোর হওয়া মাত্রই জেলার আসিয়া ডাকিয়া জিজ্ঞাসা করিল "কেমন আছ ?" ভালই আছি, উত্তর দিয়া বিদায় করিলাম। জেলখানা দেখিবার সখটা চিরকালই ছিল, তাহা পূরণ করিবার জন্য বাহির হইয়া এদিক-ওদিক নিরীক্ষণ করিলাম, কিন্তু কিছুই দেখিতে পাইলাম না। বাহির হইতে জেলের চতুর্দিকে একটা পরদা দেখা যায় ; মনে হয় এই একটা পরদার ভিতরই সমস্ত জেলটা ; কিন্তু তাহা নহে এই বৃহৎ জেলের মধ্যে ক্ষুদ্র ক্ষুদ্র আকারের অনেক জেল আছে, জেলের ভাষায় তাহাকে খাতা বলে। এই খাতা হইতে অন্যত্র যাইবার উপায় নাই, সর্বত্র তালা বন্ধ। আমাকে যে স্থানে রাখিয়াছে, সে স্থান হইতে কোথাও কিছু দেখিতে পাইলাম না। আমার নিকটে অন্য কোন কয়েদীকে আসিতে দেয় না। খাবারটা একজন পাচক নিয়া আসিত, কিন্তু তাহার সঙ্গে কোন কথা বলিবার যো ছিল না। এবার যে কয়মাস জেলে বাস করিলাম তাহার মধ্যে খাঁচা হইতে বাহির হইয়া কাচারিতে খাবার সময় রাস্তাটুকু ব্যতীত জেলের আর কিছুই দেখিতে পাইতাম না। প্রথমবার জেলে প্রবেশ করার অভিজ্ঞতা এখানেই শেষ।

# প্রথমবার প্রেসিডেন্সি জেলে

পূর্বে বলিয়াছি কালাজ্বর সঙ্গে নিয়াই জেলে প্রবেশ করিয়াছিলাম। ১৯১৪ সালের ২২শে আগষ্ট বেলা ৩ ঘটিকার সময় জেল ফাটকে আসিয়া পৌঁছিলাম। তখন আমার দাঁড়াবার শক্তি নাই। পুলিশদের স্কন্ধে ভর করিয়া মোটর হইতে নামিলাম। এ-স্হান হইতে দুই জনের স্কন্ধে ভর করিয়া জেলে প্রবেশ করিলাম।

প্রথম দিন খাবার কিছুই পাইলাম না ; অনেক কষ্টে রাত্রি কাটাইলাম। পর দিবস প্রথম ডাক্তার আসিয়া দেখিয়া গেল, পরে Supdt আসিয়া দেখিয়া গেল ; ক্রমে বেলা ৪টা বাজিল কিন্তু এক ফোঁটা জলও কেহ দিল না। এমন কি আমার নিকট পর্যন্ত কেহ আসিত না। জানি না কেন যে নিকটে আসিতে ভয় পাইত। চেহারা দেখিয়া হয়ত লোকেরা মনে করিত যে কোন সংক্রামক ব্যাধির লোক। সন্ধ্যাকালে বন্ধ করার জন্য surgeant আসিল তখন ভগ্নকণ্ঠে জানাইলাম যে আমি সমস্ত দিবস খাবার কিছুই পাই নাই। আমার শয্যার এক পাশ হইতে অপর পাশ হইবার ক্ষমতা নাই, সুতরাং প্রাণ যাবার অবস্হা। কাহাকে ডাকিয়া এক বিন্দু জল পাবারও উপায় নাই তখন surgeant খানিকটা সাগু আনিয়া দিল, তাহা খাইয়া বন্ধ হইলাম। ক্ষুধার যন্ত্রণায় অস্হির। সমস্ত রাত্রি এক মিনিটও নিদ্রা নাই—রাত্রিটা পেটের নীচে বালিশ চাপা দিয়া কোন প্রকারে কাটাইলাম। পর দিবস Supdt আসার পর সমস্ত অবস্হা বর্ণনা করিলাম তাহার পর হইতে সাধারণ ব্যবস্হা হইল।

এ-স্হানে আড়াই মাস অবস্হান করাব পর শরীর যখন একটু সুস্থ হইল তখন আমাকে বরিশাল জেলে 121-A ধারার পরোয়ানা অনুসারে পাঠাইল। এ-স্থানে এক বৎসরের অধিককাল থাকি। হাজতে থাকার কালে সাধারণ কয়েদীর সঙ্গে মেশা যায় না সুতরাং জেলের খাঁটি অবস্হা বর্ণনা করা যায় না। দণ্ড প্রাপ্তির পর যেটুকু দেখিয়াছি তাহার অধিকাংশ সময় আন্দামানের জেলে কাটাইয়াছি এবং সে স্থানের বর্ণনাকালে যথাসাধ্য বিবৃত করিয়াছি। এখন এই দণ্ডের পর যাহা ভোগ করিয়াছি তাহাই বলিব।

দণ্ড হবার পর আবার ফিরিয়া প্রেসিডেন্সি জেলে আসি। এখানে প্রায় সাড়ে আট মাস কাটাই। এখানে আসিয়া চির প্রসিদ্ধ সেই ৪৪ ডিগ্রীতেই বাস করি। এ-স্থানে পাঁচ মাস বাস করার পর যখন নানা স্থানে Defence of India Act অনুসারে ধর-পাকড় আরম্ভ হইল, তখন নূতন রাজনৈতিক বন্দীর আমদানী খুব বেশী হওয়াতে আমাদিগকে এক মাসের জন্য Cubical Cell-এ* পাঠায়। এই এক মাস সাধারণ কয়েদীর সঙ্গে মেলামেশা করিবার সুযোগ ঘটে। নম্বরের বাহিরে পরিষ্কার-পরিচ্ছন্নতা বেশ আছে কিন্তু রাত্রিকালে ময়লা ও প্রস্রাবের পাত্র যখন রাখে তখন বাহিরের সকল জাঁকজমক ভুলাইয়া দেয়। তাহার উপর ছারপোকার অসহ্য যন্ত্রণা।

এ-স্থানে যত অশিষ্ট কয়েদীই থাকে। কারণ দিনরাত্র ইহাতে বন্ধ করিয়া ভাল লোককে রাখে না। আমরাও আসিয়া সেই দলে ভর্তি হইলাম। কয়েদীরা নানারূপ ভোগ-বিলাস ও বাসনা-কামনা হইতে বঞ্চিত। কয়েদখানার মধ্যে যতটা সম্ভব তাহা করিয়া নেয়। নেশার মধ্যে কোনটাই বাদ যায় না। যোগাড়ের মধ্যেও কিছুই অভাব থাকে না। দেখিলাম পয়সার অভাবও তাহাদের নাই। কারখানায় কাজ করে, সেখানে নানাবিধ জিনিষ তৈয়ার করিয়া সিপাহীদিগের নিকট বিক্রী করে, জুয়া খেলে ইত্যাদি উপায়ে পয়সা সংগ্রহ করে এবং সেই পয়সার জোরে জমাদারকে ঘুস দিয়া বাধ্য করে এবং পরে যা খুসী তাহাই করে। এইরূপ অসম সাহসের কাজ এই সব দুঃসাহসী লোকের দ্বারাই সম্ভব। ইচ্ছা থাকিলে উপায় হয় তাহার দৃষ্টান্ত এই জেলে যথেষ্ট আছে। ভোগের ইচ্ছা প্রবল আছে বলিয়া তাহাদের তামাক, গাঁজা, চরস, আফিম, মদ, সন্দেশ-রসগোল্লা, তরকারি ইত্যাদির কোনটারই অভাব হয় না। প্রত্যেকেই যে এরূপ যোগাড় করিতে পারে তাহা নহে। পারে শুধু তাহারাই, যাহারা বহুবার জেলে আসিয়াছে ও যাহারা অসম সাহসের পরিচয় দিয়াছে। মেদিনীপুর জেলের Supdt Parry সাহেবকে একটা (B) Class কয়েদী ছুরি দ্বারা আঘাত করিয়াছিল। তাহার ফলে দুই বৎসর দণ্ড বৃদ্ধি করিয়া দেয়। লোকটা আমাদের এখানেই ছিল। দেখিলাম তাহাকে ভয় না করে জেলে সিপাহীদের মধ্যে এমন লোক নাই। রাত্রিকালে যখন সকলে

* জাল দ্বারা বেষ্টিত ক্ষুদ্র পারাবত খোপের ন্যায় কক্ষ।

নম্বরে নম্বরে বন্ধ হয় তখন তাহারা নানারূপ আশ্চর্য আশ্চর্য গল্প জুড়িয়া দেয়। নূতন লোক যাহারা প্রথম অবস্থায় সামান্য দণ্ড পাইয়াছে, সেই নূতন পুরাতনকে এক সঙ্গে রাখে বলিয়া এ (A) ক্লাস, বি (B) ক্লাস লোককে একত্র বাস করিতে দেয় বলিয়া অনেক প্রথম দণ্ডিত ( First offender ) আরও অধিক খারাপ হইয়া যায়। জেলে আসার পর তাহাদিগের চরিত্র সংশোধনের উদ্দেশ্য নষ্ট হইয়া বরং উল্টা ফলই হইয়া থাকে। যাহারা ছেঁচড়া চোর, যাহারা লতাপাতা চুরি করিয়া জেলে আসিয়াছে তাহারা পাকা হইয়া বাহির হয়। জেলে আসিয়া বড় বড় দলের সন্ধান পায়। অনেকে বাহির হইয়া সেই সকল দলে যোগ দেয় এবং পরে পাকা হইয়া উঠে।

পয়সা রাখিবার স্থান কোথায় একথা পাঠকগণ জিজ্ঞাসা করিতে পারেন। গলার ভিতরে খোপর ( Monkey bag ) করিয়া তাহার মধ্যে রাখে। এই খোপর ,গলার ভিতরে দুই দিকেই হইতে পারে। প্রত্যেকটা খোপরে ১০-১০টা গিণি রাখিতে পারে। উহা হইতে ইচ্ছা করিলেই আবার বাহির করিতে পারে। এই সকল স্বচক্ষে এখানে আসার পর দেখিয়াছি। এইরূপ লোকের মধ্যে যাহারা রোগের আক্রমণে মৃত হয় Post mortem করার সময় তাহাদের সেই গুপ্ত ধন পাওয়া যায়। ইহা সম্বন্ধে অনেক আশ্চর্য আশ্চর্য গল্প শুনিয়াছি। তাহা শুনা কথা বলিয়া উল্লেখ করিলাম না। এই এক মাস পূর্ণ হবার পরই আমাদিগকে আবার সেই ৪৪ ডিগ্রীতে লইয়া গেল।

এ-স্থানে সকল কয়েদীর সঙ্গে মিলিয়া একটা জিনিষ দেখিলাম যে স্বেচ্ছাধীন চলিতে সকলেই চায়। তাহার মূলে ব্যক্তিগত স্বাধীনতা লাভের বা তাহা ভোগ করিবার প্রবৃত্তি সকলের মধ্যেই আছে। প্রত্যেক ব্যক্তি বুঝিয়া বা না বুঝিয়া ইহা লাভের চেষ্টা করিতে পারে, ভোগ করিতে পারে। জেলের নিয়ম বড় শক্ত ; সেই নিয়ম অনুযায়ী চলা সকলের পক্ষেই কঠিন। কঠিন হইলেও তাহা কয়েদী দ্বারা পালন করাইতে চেষ্টা করে ; চেষ্টা করিয়া অকৃতকার্য অনেক স্থানেই হয়। বিফল হইয়া কিছু দিন চুপ করিয়া থাকে, আবার কিছুকাল পর আরম্ভ করে। নানা জেলে ঘুরিয়া ঘুরিয়া দেখিয়াছি যে, কয়েদীকে অল্প অল্প স্বাধীনতা দিলে জেলের অবস্থা অনেকটা ভাল থাকে। অনেক সময় দেখা গিয়াছে, যে কয়েদী দুর্দান্ত, যাহাদিগকে কিছুতেই শৃঙ্খলার ভিতর আনা যায় না তাহাদিগকে কিছু কিছু

সুবিধা ভোগ করিতে দিয়া শান্ত রাখা হয়। সকল গোলমালের গোড়ায় খারাপ খাদ্য। খাইতে বসিয়া যখন ক্ষুধা নিবৃত্তি করিতে পারে না, মুখে কোনটা রোচে না তখনই ক্ষুধার জ্বালায় অতিষ্ঠ হইয়া উঠে। একবার জমাট বাঁধা ক্রোধ ফাটিয়া পড়িলে আর দমন করিবার উপায় থাকে না। তখনই নানা গোলমালের সৃষ্টি হয়।

খাদ্য সম্বন্ধে শুধু আন্দামানের জেলের বর্ণনাই দিয়াছি। এখানে প্রেসিডেন্সি জেলের কথা কিছু বলিব। ভাত, শুধু নামে তাহার সঙ্গে এক অষ্টমাংশ ধান এবং অপর এক অষ্টমাংশ পাথরকণা ; ইহার রংটা আগুনে পোড়া সুরকির ন্যায়। গন্ধটা প্রথম দিবস পাওয়া মাত্রই যাহা মনে হইয়াছিল তাহা শকুনী গন্ধা। মুখে দিয়া চর্বনেই করাৎ-করাৎ করাত কাটার ন্যায় শব্দ। গলায় গেলে ধানের মৃদু মধুর খোঁচানি। সংখ্যায় এত অধিক যে ধান ভাত পৃথক করার উপায় নাই, আর পথরগুলি সাদা ও লালচে অর্থাৎ ভাতের সঙ্গে এক রং, সুতরাং তাহাকেও ভাতের মধ্য হইতে বাছিয়া লইবার উপায় নাই। তরকারী অধিকাংশ দিনই অচেনা। তাহার কোনটা যে লোক খায় বা খাবার উপযুক্ত তাহা বাছিয়া বাহির করা একমাত্র Chemist-এর সাধ্য। যদি বা কিছু থাকে তাহা হোমিওপ্যাথিক মাত্রায়। ইহাকে দাস্যাদি পাচন বলিলেও অত্যুক্তি হয় না। গন্ধে গুলজার করিয়া তোলে। শেষ কালে হইল ডাল। কত ডালের সঙ্গে কতটা জল দিতে হয় তাহার একটা পরিমাণ আছে। এখানে দেখিলাম সেই পরিমাণের সঙ্গে কোন সম্বন্ধ নাই। উহাকে ডাল না বলিয়া ডালছানা জল বলিলেই চলে, খানিকটা সিদ্ধ ডালের উপর দিয়া গঙ্গা প্রবাহিত হইয়া যাইতেছে। ভাতের উপর ডাল যে কোথায় চলিয়া যায় তাহার সন্ধান থাকে না। কোন দিন হয়ত অগ্নির সঙ্গে এমন ঘনিষ্ট সম্বন্ধ হয় যে গন্ধে নাসিকা দাহ উপস্থিত হয়। এ ভাবেই লোক দিন দিন এই অখাদ্য খাইয়া জীবনী-শক্তি হারায়।

জেলে একজন Superintendent থাকে তাহার দক্ষিণ হস্ত থাকে জেলার, আর বাম হস্ত থাকে Deputy জেলার ও এক দল Assistant জেলার। সাক্ষাৎ সম্বন্ধটা থাকে শুধু জেলার ও Deputy জেলারের সঙ্গে, তাহাদের দায়িত্বটা সকলের অপেক্ষা বেশী। মাল-গুদামের ও খাবার দাবার ভার থাকে ডেপুটি জেলারের উপর। Superintendent সম্পূর্ণই নির্ভর করিয়া থাকে তাহার উপর। এই ডেপুটি জেলারের দক্ষিণ হস্ত হইয়াছে গুদাম জমাদার। খাতাপত্রের হিসাবটা ডেপুটিবাবুর নিকট,

আর মাল জমা করা ও খরচ করার ভারটা থাকে গুদাম জমাদারের উপর। সে-ই প্রকৃতপক্ষে মাল-গুদামের কর্তা। সে যাহা ইচ্ছা তাহাই করিতে পারে। কয়েদীকে একটা জিনিষ দিয়া দুইটা পয়সা পাইতে পারে। আবার ঘুষির বদলে একটু চিনি দিয়া খুসীও করিতে পারে।

সরকার কয়েদীর জন্য যাহা দৈনিক দিয়া থাকে তাহার বেশীর ভাগই তাহারা পায় না। মৈমনসিংহের শ্রীযুক্ত সুরেন্দ্র মোহন ঘোষ রাজনৈতিক অপরাধে এক সময় জেলে ছিলেন। সে সময় তিনি কিছুদিন গুদামের লেখাপড়ার কাজ করিতেন। এইরূপ অনেক সংবাদ তাহার নিকট হইতে পাওয়া গিয়াছে। সুতরাং এসব কথা অবিশ্বাস করিতেও ইচ্ছা হয় না। Superintendent প্রত্যহ খাবার দেখিয়া থাকে; তাহাকে যেমন দেখান হয় তাহার সঙ্গে কয়েদীর খাদ্যের সঙ্গে কোন সামঞ্জস্য থাকে না। আবার LGP-কে মাল-গুদামে যেমন মাল দেখান হয় তেমনটা কয়েদী পায় না। কখনও ডাল চাউল একদিনের জন্য জেলে ক্রয় করে না। বৎসরের মাল প্রায় এক সঙ্গে ক্রয় করে। যদি বৎসরের মাল ক্রয় নাও করে, তবে অন্ততঃ ছয় মাসেরটা সকল জেলেই ক্রয় করিয়া থাকে। হাজার, দুই হাজার বস্তার মধ্যে সকল বস্তা খুলিয়া দেখার সময় কখনও কোন IGP-র হয় না। তাহারা দুই ঘণ্টার মধ্যে জেল পরিদর্শন করিয়া বিদায় হয়। সুতরাং তাহাকে ফাঁকি দেওয়া সহজ। প্রথম লাইনে ভাল চাউলের বস্তাগুলি সাজাইয়া রাখে; IGP আসিলে যে কোন বস্তা খুলিয়া দেখিলেই ভাল চাউল দেখিতে পায়। Superintendent-কেও এ ভাবে ফাঁকি দিয়া থাকে। মাকালটির মত এমন ভাবে সাজাইয়া রাখে যে দেখিয়া চালাকি ধরিবার কাহারও সাধ্য নাই। Super-কে যে খাদ্যদ্রব্য দেখান হয় তাহার কথা পূর্বে বলিয়াছি। তাহাতে মসলাও ভাল থাকে, তৈলটাও দেখা যায়, রংটাও ভদ্রোচিত, মাছের দিনে মাছটাও আস্তই থাকে, পাথর-ধানও থাকে না। কিন্তু কয়েদীকে যে খাদ্য দেওয়া হয় তাহার কথা তো ইতিপূর্বেই বলিয়াছি। পুনরুল্লেখ নিষ্প্রয়োজন।

খাবার কথা গেল ইহার পর বস্ত্র ও শয্যার কথা বলিতেছি। গ্রীষ্মকালে যে ভাবেই হউক লজ্জা নিবারণ করিয়া কোন প্রকারে থাকা যায়। কিন্তু শীতকালেই কষ্ট। শীতকালে আমরা Cell-এর ভিতর ছিলাম; সুতরাং মজাটা বুঝিলাম ষোল আনার উপর। একটা কুর্তা আবার তাহার হাত নাই, দুইটা জাঙ্গিয়া তাহার পা নাই, একখানা গামছা আর তিনখানা

কম্বল। তিনখানা কম্বল মাত্র শীতের সম্বল। তাহা আবার পাতলা ও পুরাণ। একখানা বিলাতি মাটির আস্তরের উপর ছড়াইয়া দেই আর দুইখানা গায় দেই। যে Cell-এ আমাদিগকে রাখা হইয়াছে তাহার উত্তর দিক খোলা ; দ্বার বন্ধ করার কোন উপায় নাই। হিমের হাওয়া বিনা বাধায় ঘরে আসে। একখানা কম্বল নীচে রাখিয়া নীচের ঠাণ্ডাকে কোন উপায়েই আটকান যায় না। উপরের কম্বলখানা হিমে ভিজিয়া যায়, নীচের অর্থাৎ মাঝের কম্বলখানা ঠাণ্ডা হইয়া যায়। ঘুমের আবেগে কুকুর-কুণ্ডলী হইয়া শুইয়া পড়িলে দুই ঘণ্টা পরই কাঁপিতে কাঁপিতে ঘুম ভাঙ্গিয়া যাইত। শীত যতদিন খুব বেশী ছিল, ততদিন সুনিদ্রা হয় নাই। রাত্রে কতবার যে ঘুম ভাঙ্গিত ঠিক নাই। ত্রৈলোক্যবাবু অসুস্থ, তিনি Major Thomson-এর নিকট একখানা অতিরিক্ত কম্বল চাহিলেন কিন্তু রোগী হিসাবেও তাহাকে একখানা কম্বল দিল না। শীতকালে এতদ্ব্যতীত একটা কম্বল-কোট দিয়া থাকে তাহার খসখসানীতে গাত্র জ্বালা উপস্থিত হয়। তাহার গন্ধ একটা অসহনীয় যন্ত্রণা। কোন কারণে ইহা একটু ভিজিলে তাহার গন্ধটা আরও তীক্ষ্ণ হইয়া উঠে। Medical ground-এ Superintendent-কে অনেক ক্ষমতা দেওয়া হইয়াছে কিন্তু বাজেট সম্বন্ধে আবার খুব কড়াকড়িও আছে। বেশী খরচ হইলেই জবাব দিতে হয়। এই সকল গোলমালের হাত হইতে মুক্তি পাইবার জন্য super অনেক ক্ষেত্রে দেখিয়াও দেখে না, প্রয়োজন বলিয়া বোধ করিলেও চুপ করিয়া থাকিতে বাধ্য হয়। সকলে মালভেনি নহে যে গভর্নমেণ্টের ভয়ে নিয়ম ও বিবেকের বিরুদ্ধে কাজ করে না। জেল কমিশন রিপোর্ট হইতে মেজর মালভেনি যে সাক্ষ্য দিয়াছে তাহা নিম্নে উদ্ধৃত করিলাম। কেবল মাত্র এই মেজর মালভেনিই ইহার প্রতিবাদ করিয়াছেন কিন্তু কোন Superintendent-ই এরূপ সাহস দেখান নাই। বিজয় গোপাল রায় নামক একজন State prisoner-কে cell-এ রাখা সম্বন্ধে Govt IGP-র সঙ্গে Alipore Central Jail Superintendent Lt. Col. John Mulvany-র যে-সকল চিঠি লেখালেখি হইয়াছিল তাহা এই ঃ

Appendix X of Jail Commission Report. P 413.

Referred to in question 440 (xix) Evidence of Lt. Col. J. Mulvany. Copies of correspondence relating to the treatment of state prisoners.

Confidential No 4179 241 of Alipore the 24 September, 1915 from the Supdt. Alipore New Central Jail to the Inspector General of Prisons, Bengal.

Sir,

With reference to your endorsement No. 741 Dt. Sept 22, 1915, forwarding a copy of Government letter No. 11221 P. Dated September 17th 1915 in which a report regarding the confinement of state prisoners in this Jail is called for under the provison of section 6 of regulation III of 1818. I have the honour to report as follows.

(a) In my opinion the degree of confinement to which the state prisoners are subjected is so severe as to be liable to in ure their health. The confinement is more stringently solitary than any solitary confinement imposed under the prison's act as under Jail Regulation both of which are limited strictly to seven days. Until now, howeven the health of neither prisoner has suffered. Both are cheerful, but while Babu Bijoy Gopal Roy has increased in weight from 159 lbs to 167 lbs. Babu Sudhangsu Bhusan Mukherji has lost 6 lbs from 166 lbs to 160 lbs.

(b) The arrangements made for their support are in my opinion adequate to the supply of their wants according to their rank in life. At least every wish expressed has uptil now been gratified and both express themselves satisfied with their treatment in Jail.

D/O. Letter from the Inspector General of Prisons, Bengal. To the Superintendent of the Alipore New Central Jail. Dt. the 27th Sept, 1915.

My dear Mulvany,

Please reconsider this letter. Remember it has to go to Simla and it will and it would rouse the olympean wrath. The degree of solitary confinement dictated to us by the police need of separating these prisoners not only from other

motive prisoners, but from each other. I think you might so far report that the prisoners are in solitary confinement and are permitted exercise daily and that both are cheerful and the health of neither has suffered or words to that effect. This report will go to Simla. At the same time I quite agree to show your original letter to the Chief Secretary and to represent the degree of solitary confinement and see if it cannot be modified at an early date. But your letter of the 24th if sent to Simla will only lead to orders for change which we can do ourselves in Bengal.

Yours Sincerely
Sd/- W. Buchanon
IGP

If you agree, cancel your No 4179 of 27th in your books and substitute the new one. W. B.

Confidential D/O. No. 4179(a) Dt. Alipore New Central Jail Sept. 28th, 1915.

My dear Sir,

Your D/O. of the 27th places me in a very awkward position. India wants my opinion and depend it under sec. 6 of the Reg III. In my letter I have stated my opinion very mildly but sufficiently. Really I feel more strongly than appears in my letter. To me the confinement to which those men are subjected is very in human it is such as would make a sensitive man insane. One of the prisoners is stolid but the other is not & the fact that he is keeping cheerful is due mainly to my efforts and those of Mr. Atkinson. Please excuse me speaking plainly but I feel my share in this unpleasant business most keenly. I can only comply with your wishes by omitting to reply to the direct question and this I do with most extreme reluctance I may not in my life.

Yours Sincerely
Sd/- John Mulvany

To be substituted for the letter bearing the same number and date.

উপরের চিঠিগুলি হইতে Solitary confinement সম্বন্ধে Super-এর প্রতিবাদগুলি জানিতে পারিলাম। এইরূপ কত স্থানে হয়ত হইয়াছে যাহার প্রতিবাদ হয় নাই। যাঁহারা এই সম্বন্ধে কিছু জানিতে চান তাঁহারা যেন ১৯১৯ সালের Jail Committee Report পাঠ করেন।

মানুষ মাত্রই একটা না একটা জিনিষের দাস হইয়া থাকে। লোকের সর্বাপেক্ষা নিত্য প্রয়োজনীয় ও প্রিয় একটা কিছু থাকেই। কেহ পান খায়, কেহ ধূমপান করে, কেহ নেশা পান করে, কেহ স্ত্রী-পুত্র-প্রিয়জনের মায়ায় মুগ্ধ থাকে। জেলে আসিলে কয়েদী তাহার একটাও ভোগ করিতে পারে না। হঠাৎ তাহাদের সর্ববিধ স্বাধীনতা হইতে বঞ্চিত হইয়া উন্মাদ হইয়া উঠে। সাধারণ লোক যাহারা নিজেদের মনকে বুঝাইবার যুক্তি রাখে না, যাহারা চঞ্চল ও ধৈর্য্যহীন তাহারা ইহার মধ্যেই পুরাতন কয়েদীদিগের সঙ্গে মিশিয়া যোগাড়ের সন্ধান জানিয়া ইচ্ছানুরূপ লোভের ও ভোগের নিবৃত্তি করিতে চেষ্টা করে। যখন চেষ্টায় নিযুক্ত হয় তখনই জেলের আইন অমান্য করিতে বাধ্য। আবার আইনও এমন শক্ত যে একটু এদিক-ওদিক হইলে আইন ভঙ্গ হয়। খাওয়া শোওয়া কাজ করা ছাড়া অন্য কিছু করিতে গেলেই আইন অমান্য করা হয়। দুইজনে কথা বলিলেও আইন অমান্য! এরূপ কড়াকড়ির জন্যই জেল খাটাটা অত্যন্ত কষ্টের মনে হয়। জেল যে Reformatory তাহার অন্যরূপ অর্থ প্রকাশ পায়। যেখানে যত চাপাচাপি সেখানেই তত নিয়ম ভঙ্গের আশঙ্কা বেশী। এই জেলে যে Criminal mentality-র লোক বেশী দেখা যায় তাহার কারণই সর্ববিধ স্বাধীনতার উপর হস্তক্ষেপ। আবার এই লোকগুলিই যখন বাহিরে থাকে তখন তাহাদের স্বভাবটা অন্যরূপ থাকে ; শান্ত ও শিষ্ট। তাহার কারণ বাহিরে তাহারা ইচ্ছানুরূপ ব্যক্তিগত মত অনুসারে চলিতে পারে এবং নিজেকে অনেকটা স্বাধীন বলিয়া মনে করে। এই সকল লোককে যদি কিছু স্বাধীনতা দেওয়া হয় তবে বোধহয় জেল যে Reformatory তাহার কিছু অর্থ হইতে পারে ও যাহারা Criminal mentality-র লোক তাহাদের স্বভাবের কিছু পরিবর্তন হইতে পারে। সাধারণ লোকের মধ্যে অনেকেই ধূমপান করে ; তাহাদিগকে যদি তাহা পান করিতে দেওয়া হয় তবে বোধহয় আট আনা Jail Crime কমিয়া যায়। তাহার উপর যদি ভাল খাবার দেওয়া হয় তবে বোধহয় যে পরিবার-পরিজন বর্জিত মানসিক অশান্তি ব্যতীত অনেক অভাব পূরণ হইয়া যাইতে পারে। সামান্য সামান্য অভাব

পূরণ করার জন্য অনেক সময় অনেক ভদ্রলোককেও চৌর্যবৃত্তি অবলম্বন করিতে হয়। "বাঙ্গালী তেলে-জলে মানুষ" এ কথা লোকে বলে। সেই বাঙ্গালী যদি শীতকালে একটু তৈল ব্যবহার করিতে না পায় তবে সত্যই তাহার কষ্ট হয়! জেলে সকল জিনিষই আছে; জোগাড় করার সম্বল থাকিলে বুদ্ধি থাকিলে সমস্তই সংগ্রহ হইতে পারে। সুযোগ পাইয়া অভাবগ্রস্থ অবস্থায় লাভের লোভ কেহই ছাড়িতে পারে না। এই সামান্য জিনিষ প্রাপ্তির আশায় অনেক সময় অবৈধ উপায় অবলম্বিত হয়। এই সকল অপরাধের জন্য দণ্ডও পায়। একবার দণ্ড পাইলে তাহার আর লোক-লজ্জার ভয় থাকে না। এই ভাবে নির্লজ্জ হইয়া ক্রমে কচু কাটিতে কাটিতে ডাকাত সাজে। ক্রমে গুরুতর অপরাধ করিতেও সাহসের অভাব হয় না।

জেলে পড়িলে কিরূপে শীঘ্র মুক্ত হইবে সে চেষ্টা সকলেই করে এবং তাহার জন্য গর্হিত কাজ করিতেও কুণ্ঠিত হয় না। দুই-চার দিবস মাপ ( Remission ) পাইলে অত্যন্ত সন্তুষ্ট হয় এবং তাহার জন্য অন্যের ক্ষতি করিতে বিন্দুমাত্র দ্বিধা বোধ করে না। এইরূপ দুই-চার দিবস মাপের প্রলোভন দেখাইয়া জেলের অনেক কাজ করাইয়া লয়। মাসে এক দিবস মাপের জন্য মেথরের কাজ, তিন মাসে দুই দিবস মাপ দিয়া প্রত্যেক রবিবারে কাজ করাইয়া লয়। দশ দিবস Special Remission-এর জন্য লোককে বেত মারিতে বাধ্য করে। পাঁচ টাকা পুরষ্কারের জন্য লোককে যূপকাষ্ঠে ঝুলাইতে উৎসাহিত করে। অনেক সময় কয়েদী এই সকল বিবেক বিরুদ্ধ কাজ করিতে অনিচ্ছা প্রকাশ করিয়া থাকে, তাহার ফলে তাহাকে কঠিন কাজে দিয়া নির্যাতিত করিতে চেষ্টা করে। যাহার মানসিক শক্তি দুর্বল সে বিবেক অনুযায়ী চলিতে অক্ষম হইয়া অন্যায় কাজ করিতে বাধ্য হয়। যে স্থানে কার্য উদ্ধারের জন্য অন্যায় কাজ করাইয়া লোকের বিবেককে কলুষিত করে সে স্থানে আসিয়া লোকের কোন উপকার হইতে পারে না। সংশোধনের বা উন্নতির কোন আশা করা যায় না। স্বভাব সংশোধনের পরিবর্তে কলুষিত হওয়ার জন্যই পক্ষান্তরে উৎসাহিত হইয়া থাকে। জেলের আইন আছে কোন ষড়যন্ত্রের গোপন খবর জেল কর্তৃপক্ষকে দিতে পারিলে পুরস্কার পাইবে। এই একটা নিয়মের জন্য অনেক সময় ষড়যন্ত্রের তৈয়ারি খবরও জেল কর্তৃপক্ষের নিকট যায়। ইহার সর্বশ্রেষ্ঠ প্রমাণ শ্রীযুত বারীন্দ্র কুমার ঘোষ প্রভৃতির আন্দামান নির্যাতন অধ্যায়ে পাঠকগণ পাইয়াছেন। এ-স্থানে আর একটি ঘটনার উল্লেখ করিতেছি।

শ্রীযুত মূলচাঁদ নামে একটি Non-co-operator বন্দী ছিলেন। ইনি কলিকাতার বিশ্বমিত্র নামক সাপ্তাহিক পত্রিকার সম্পাদক। সুক্কুর নামে এক পেশোয়ারী একখানা চিঠি লিখিয়া কোন এক ওয়ার্ডারের হাতে দেয়। তাহাতে লিখিয়াছিল "এই লোকের নিকট পাঁচশত টাকা দিবে। আমার অন্যান্য সকল বন্দোবস্ত ঠিক্; এই টাকা পাইলেই কার্য উদ্ধার করিতে পারি।···সুপারিণ্টেডেণ্টকে মারবার জন্য সমস্তই ঠিক।" চিঠিখানা বাংলায় লিখে। ওয়ার্ডারের সঙ্গে বন্দোবস্ত ছিল যে এই চিঠিখানা জেলারের হাতে বা Super-এর হাতে দিবে। সেও সেই মতে সুপারের হাতে দেওয়া মাত্রই জেলে একটা হৈ চৈ পড়িয়া গেল। তখনই Super আসিয়া তাহাকে জিজ্ঞাসা করা মাত্রই সে "নাম বলিতে পারি না, লোক দেখিলে চিনিতে পারিব" উত্তর দিল। আমাদের Bomb ward-এর উপর সন্দেহটা সর্বাগ্রে পড়িল! আমাদের সকলকে ডাকাইয়া আনিয়া লাইন করাইল। সৌভাগ্যের বিষয় যে আমাদের কাহাকেও সনাক্ত করিল না। পরে Non-co-দের ward-এ যাইয়া মূলচাঁদকে দেখাইয়া বলিল "এ লোকই বাহিরে পাঠাইবার জন্য এই চিঠিখানা আমার নিকট দিয়াছে।" কিন্তু সৌভাগ্যক্রমে Superintendent Major Salisbury বিবেচক লোক ছিল বলিয়া তাহার বিচারে শ্রীযুত মূলচাঁদ নির্দোষ এবং ষড়যন্ত্রকারী দোষী বলিয়া বিবেচিত হইল। কিন্তু জেলে যে কোন লোকের বিরুদ্ধে যে কোন রূপের অভিযোগ কর্তৃপক্ষের কর্ণে প্রবেশ করিলে তাহার পক্ষে মুক্তি পাওয়া কঠিন।

প্রত্যেক জেলেই কয়েদীকে শাসনে রাখিবার জন্য মেট-পাহারা থাকে। এ-ভিন্ন আবার জেলারের গুপ্তচরও থাকে। তাহারা বিশেষ কোন কাজ করে না, নামে মাত্র একটা সহজ কাজে নিযুক্ত থাকে অথবা পাহারাওলা হইলে সমস্ত জেলে ঘুরিয়া বেড়ায়। এ ভাবেই উভয় শ্রেণীর লোক নানারূপ সংবাদ সংগ্রহ করিয়া জেলারকে বা জমাদারকে দিয়া থাকে। গোয়েন্দা বিভাগের কাজটা নিন্দার হইলেও তাহার প্রয়োজনীয়তা যথেষ্ট আছে। আমরা অনেক সময় এ কাজটার নিন্দা করি। নিন্দা করিলেও আবার প্রয়োজনীয়তা হিসাবে প্রশংসাও করিতে হয়। নিন্দা করি যখন অন্যে আমাদের গোপনীয় খবর লইতে চেষ্টা করে; আবার প্রশংসা করি তখন যখন অন্যের গোপনীয় খবর গোপনে পাইতে চেষ্টা করিয়া কৃতকার্য হই।

## নন-কো-অপারেশন কয়েদী

আন্দামান হইতে আসিয়াই দুই জন Non-co-operation বন্দীকে দেখিতে পাইলাম। একজন আর্য সমাজি পাঞ্জাবী অপরজন মুসলমান যুক্ত প্রদেশী। তাহাদের সঙ্গে আমাদের আলাপ করিবার উপায় ছিল না কারণ তাহারা যে কম্পাউণ্ডে ছিল আমরা সে কম্পাউণ্ডে ছিলাম না। না থাকিলে দোতলার উপর হইতে দেখা হইত। ক্রমে Non-co-operation যতই প্রবল হইয়া উঠিল ততই তাহার প্রধান প্রধান নেতারা জেলে স্থান পাইতে লাগিলেন। বরিশালের শ্রীযুত শরৎচন্দ্র ঘোষ, চট্টগ্রামের শ্রীযুত নৃপেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়, ফরিদপুরের শ্রীযুত সুরেশ চন্দ্র বন্দ্যোপাধ্যায় প্রভৃতি প্রথম জেলে আসেন, ইঁহাদের পূর্ব-পরে কতক স্বেচ্ছাসেবকও আসে। পরে চট্টগ্রামের শ্রীযুত যতীন্দ্র মোহন সেন, শ্রীযুত মহিম চন্দ্র দাস, শ্রীযুত ত্রিপুরা চরণ রায়চৌধুরী, বাদশা মিয়া আসেন। পরে হেমন্ত সরকার, সুভাষ চন্দ্র বসু, চিররঞ্জন দাস আসেন। তারপর আবুল কালাম আজাদ, চিত্তরঞ্জন দাস, শ্যামসুন্দর চক্রবর্তী, চাঁদ মিয়া, আকরাম খাঁ, মজিবর রহমান, পদ্মরাজ জৈন, গর্দে, বাজপাই, হেমেন্দ্রনাথ দাসগুপ্ত প্রভৃতি আসেন। ইঁহাদের পূর্বে-পরে প্রায় এক হাজার স্বেচ্ছাসেবক আসে। জেল নন-কো-অপারেশন বন্দী দ্বারা ভর্তি। আমাদের বন্ধনও অনেকটা হালকা হইয়া গেল; তখন আমরা সময় সময় সকলের সঙ্গে দেখা করিবার সুযোগ পাইতাম। আমরা বহুদিন জন-মানবহীন অবস্থায় বাস করিতেছিলাম; আজ এই সহস্রাধিক লোকের মিলনে অত্যন্ত আনন্দ অনুভব করিলাম। এ যাবৎ আন্দামানে থাকিয়া এই আন্দোলনের খবর কেবল মাসিক পত্রে পাইতাম। দৈনিক সংবাদপত্র আমাদিগকে দেওয়া হইত না সুতরাং বিস্তৃত বিবরণ জানিতে পারিতাম না। আজ ইহাদের সাক্ষাৎ-দর্শনে দেশের অনেক অবস্থা জানিতে পারিলাম। অতদিন আমরা দেশ ছাড়া হইয়া ছিলাম আজ তাহাদিগকে পাইয়া মনে হইল আমরা বন্দী নহি, স্বাধীন।

বৃদ্ধ-প্রৌঢ়, যুবক-বালক সকলেই বোম ওয়ার্ডের নামের মোহে আকৃষ্ট

হইয়া আসিত ও সকলেই আমাদের দীর্ঘ-কারাবাসের কথা শুনিয়া আশ্চর্য হইত এবং তাহাদের দুঃখের মাত্রা হ্রাস হইয়া যাইত বলিয়া ভাব প্রকাশ করিত। অল্প বয়সের ছেলেদের মধ্যে যাহারা চার-ছয় মাস জেলে দণ্ড পাইয়া কাতর হইয়া পড়িত তাহারা আমাদের নিকট আসিলে আমরা আমাদের দীর্ঘকাল কারাবাসের অবস্থা বলিয়া সান্ত্বনা দিতাম। যখন কড়াকড়ির বন্ধন ভাঙ্গিয়া গেল তাহার পর নেতা ও কর্মী সকলেই আমাদের প্রাঙ্গণে আসিয়া আলাপ ও ক্রীড়া করিয়া আমাদিগকে আনন্দে রাখিবার চেষ্টা করিতেন। ইহাদের মধ্যে আবার এমন লোকও ছিলেন যাঁহারা আমাদের সঙ্গে সর্বদা থাকিতে আনন্দ পাইতেন। তাহার মধ্যে শ্রীযুত নৃপেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়, শ্রীযুত সুরেশ চন্দ্র বন্দ্যোপাধ্যায়, শ্রীযুত হেমেন্দ্র নাথ দাসগুপ্ত, শ্রীযুত পদ্মরাজ জৈন, কাজি নজরুল ইসলাম প্রভৃতি। কড়াকড়ির বন্ধন ভাঙ্গিলেও আমাদের এখানে কাহারও আসিবার হুকুম ছিল না। তথাপি তাঁহারা চেষ্টা ও অধ্যবসায়ের বলে আসিতে সক্ষম হইতেন। কর্তৃপক্ষের নিকট ধরা পড়িলে লজ্জিত হইতে হইবে তথাপি তাঁহারা কুণ্ঠিত হইতেন না। ছেলেদের দল অনেক সময় প্রাচীর ডিঙ্গাইয়া আসিত। আমাদের নিকট ছেলেরা আসে বলিয়া আবার নেতাদের কাহারও কাহারও চক্ষুশূল হইল। ছেলেদিগকে আমরা Non-Violence-এর বিরুদ্ধে কিছু বলি বলিয়া তাঁহারা সন্দেহ করিতেন। ছেলেদের নিকট আমাদের বিরুদ্ধে যদিও বা কেহ কোন কথা বলিত, নেতাদের মুখের উপর জবাব দিবার সাহস না থাকায় চুপ থাকিত এবং কিছুক্ষণ পরেই আসিয়া আমাদের নিকট সব বলিয়া দিত। কেন যে ইহারা আমাদের পক্ষ অবলম্বন করিত তাহা আমরা বুঝিতাম না। এরূপ ভাবে অনেক লোকের সঙ্গে মেশামেশিতে আমাদেরও যথেষ্ট উপকার হইত একথা স্বীকার করিতেই হইবে। যে কোন লোক একবার জেলে প্রবেশ করিলেই আমাদের গণ্ডীর ভিতর প্রবেশ করিত। স্বর্গীয় দাশ মহাশয় জেলে প্রবেশ করিয়া সমস্ত দিক ঘুরিয়া আসিয়া আমাদের এখানে আসন গ্রহণ করিলেন। যতক্ষণ আমাদের এখানে আসেন ততক্ষণ তাঁহার কোথাও দাঁড়াইবার ইচ্ছা হয় নাই। এখানে আসিয়া তিনি আমাদিগকে যে ভাবে সম্বোধন করিয়া অভ্যর্থনা করিলেন সে ভাবে অভ্যর্থিত হইবার উপযুক্ত আমরা নহি সুতরাং তাহার উক্তি এখানে লিপিবদ্ধ করিলাম না। এখানে অবস্থান কালে দাশ মহাশয়, শ্যামসুন্দরবাবু, যতীন্দ্র মোহন সেনগুপ্ত, ঈশানবাবু, আবুল কালাম

আজাদ, বাদশা মিঞা, চাঁদ মিঞা, মুজিবর রহমান প্রভৃতি সকল নেতার সহিত ভাবের আদান-প্রদান উপলক্ষে অনেক আলাপ হইয়াছে। সকলের সঙ্গে আলাপ করিয়া অনেক উপকৃত হইয়াছি। আমাদের দখলের স্থান ছাড়িয়া অন্য কোথাও আমাদের যাবার উপায় ছিল না। সিপাহীদের নিকট হইতে বিদায় পাইলেও আবার Sergeant-দের ভয় আছে। তবে আমরা সময় সময় দাশ মহাশয়ের নিকট যাইয়া তাঁহার অসুখের সময় সেবা-শুশ্রূষা করিবার সুযোগ পাইতাম। তাঁহার সঙ্গে আলাপ করিয়া প্রকৃত আনন্দ পাইবার যথেষ্ট কারণ আছে। সকল কারণের সেরা প্রাণের টান এবং যাহা বলিতেন প্রাণের সত্য কথা। এইটাই আমরা বুঝিয়াছিলাম এবং ইহারই পূর্ণ বিকাশ তাঁহার মধ্যে ছিল। যখন যাহা সত্য বলিয়া বুঝিতেন তাহা সিংহ বিক্রমের ন্যায় ব্যক্ত করিয়া সকলকে স্তম্ভিত করিয়া দিতেন। জেলে গোপনে অল্প দিবস তাঁহার সঙ্গে মিশিয়া বুঝিয়াছি যে এই একটি খাঁটি বঙ্গমাতার সন্তান। তাঁহার মনের কথা যাহা বলিয়াছেন তাহা এখানে অ-প্রকাশ থাকাই ভাল। তিনি যখন যাহা করিতেন তাহা প্রাণ-মন-দেহ দিয়া করিতেন। তাহার এক সর্বশ্রেষ্ঠ দৃষ্টান্ত স্বদেশ সেবায় স্ত্রী-পুত্র-কন্যা দান। তাঁহার একমাত্র পুত্র যখন ধৃত হইয়া পুলিশ কর্তৃক নির্যাতিত হয়, স্ত্রী-কন্যা যখন ধৃত হইয়া লালবাজার পুলিশ-কোর্টে উপস্থিত হয় তখন তাঁহার মধ্যে কোন চঞ্চলতা দেখা যায় নাই, বরং মিঃ বি. সি. চ্যাটার্জী প্রভৃতি যখন তাঁদের মুক্তির জন্য চেষ্টা করেন তখন তিনি বলিয়াছিলেন, "আমি জানি এ অবস্থা হবে ; তাহা জানিয়াই পাঠাইয়াছি। আমি যখন অপরের স্নেহের সন্তান-সন্ততিকে দেশের কাজের জন্য আহ্বান করিতেছি তখন আমার কর্তব্য আমার স্ত্রী-পুত্র-কন্যাকে সর্বাগ্রে এ বিপদ মাথায় লইতে প্রস্তুত করা এবং শিক্ষা দেওয়া। এ-সকল কাজে তোমাদের বাধা দেওয়া কর্তব্য নহে।" যাক এখানে তাঁহার সম্বন্ধে বিশেষ না বলাই ভাল কারণ, তাঁহার গুণের কথা তাঁহার দেশাত্মবোধের কথা কাহারও নিকট অপরিজ্ঞাত নহে।

আমাদিগকে খাওয়াইবার ইচ্ছা সকলেরই ছিল। দাশ মহাশয় সুযোগ পাইলেই ডাকিয়া নিয়া অথবা খাবার পাঠাইয়া দিয়া খাওয়াইতেন। কোন ভাল জিনিষ হইলে অথবা বাড়ী হইতে আসিলে নন-কো-দিগকে না দিয়া আমাদের জন্য রাখিয়া দিতেন। নৃপেনবাবু, সেনগুপ্ত, বাদশা মিঞা, চাঁদ মিঞা, পদ্মরাজ জৈন, বসন্তলাল আগরওয়ালা, আজাদ, শাসমল এবং

আরও কয়েকজন বাহির হইতে খাবার ও ফল ইত্যাদি আনাইয়া আমাদিগকে খাওয়াইতেন। কেন খাওয়াইতেন তাহা তাঁহারাই জানেন।

এক সময়ে বহু যুবক এক সঙ্গে দেখিলাম, দেখিয়া উপলব্ধি করিতে পারিলাম যে এই যুবক-শক্তিই প্রকৃত শক্তি। যুবকের প্রাণে বেপরোয়া উন্মাদনা তাহাদিগকে প্রাপ্তির জন্য উন্মাদ করিয়া দেয়, সেই শক্তিই অসাধ্য সাধন করে। এরা যখন প্রায় এক হাজার লোক আসিয়া জেল পুরিয়া ফেলিল তখন তাহারা বন্দেমাতরম্ ধ্বনিতে সমস্ত জেলকে মুখরিত করিয়া তুলিল। এটা যে জেল তাহা মনেই হইত না। এটা যেন একটা স্বরাজ আশ্রম। ক্রমে এ আশ্রম পোষ্ট-অফিসেও লোকদের নিকট পরিচিত হইল। অনেকের চিঠিতে শ্রীযুত অমুক, আলিপুর স্বরাজ আশ্রম লিখিয়া দিলে এই জেলের কর্তৃপক্ষদের নিকটেই আসিত এবং সে চিঠি আশ্রমবাসিগণ পাইত। যখন বন্দেমাতরম্ ধ্বনিটা খুব বেশী হইয়া উঠিল তখন Supdt. নেতাদের সঙ্গে রফা করিয়া তিন বেলা খাবার সময় ধ্বনি করিবার ব্যবস্থা দিল।

একবার এই যুবকদের কাহারও সঙ্গে সিপাহীদের বচসা হয়। সিপাহী তাহাকে ছেলেমানুষ ও নিম্নশ্রেণীর লোক বলিয়া চপেটাঘাত করে। এই কথা যেই যুবক মহলে প্রচার হইয়া গেল, অমনি ছেলের দল ক্ষেপিয়া উঠিল। ব্যাপার গুরুতর দেখিয়া 'পাগলা ঘুণ্টি' ( Alarming Bell ) পড়িয়া গেল। গোলমালটা বেশী হওয়ায় এবং প্রায় চার শত যুবক ক্ষেপিয়া উঠিয়াছে মনে করিয়া Superintendent Dr. Ashe তাহার বন্দুকধারি সঙ্গে নিয়া আসিয়া উপস্থিত হইল। এই বন্দুক দেখিয়া তাহারা আরও ক্ষেপিয়া গেল। "বন্দুকের ভয়ে আমাদিগকে জয় করিবে?" বলিয়া তাহারা আর তখন non-violent থাকিতে প্রস্তুত রহিল না। Gate-এর দ্বার বন্ধ, তাহারা তখন বাহির হইতে পারিল না নচেৎ একটা ভয়ানক কাণ্ড জেলে ঘটিত। প্রমাদ গণিয়া Dr. Ashe সিপাহীদিগকে দূরে দাঁড়াইতে বলিয়া সেনগুপ্ত, সুরেশবাবু, হেমেন্দ্রবাবু, হেমন্ত সরকার প্রভৃতিকে ডাকাইয়া যুবকদিগকে শান্ত করিলেন। যুবকগণ ক্ষেপা হইলেও নেতাদের আদেশ পাওয়া মাত্রই তাহারা সুশীল ও সুবোধ বালক সাজিয়া গেল।

আমরা বহুদিবস সভা-সমিতিতে যোগ দেই নাই। একবার সেনগুপ্ত ৺কালীপূজা উপলক্ষে সকলে সমবেত হইয়া আলোচনার প্রস্তাব করেন। আমরা তাঁহাদের সঙ্গে মিশিতে পারি না। তিনি Supdt-কে বলিয়া সে দিবস আমাদিগকে তাঁহাদের সঙ্গে মিলিবার অনুমতি লইলেন। নিষ্ক্রিয়

প্রতিরোধ সভায় আমরা এই প্রথম যোগদান করি। অনেকেই অনেক বক্তৃতা করিলেন, আমরা তাহা শুনিয়া সুখী হইলাম।

আর একবার হেমেন্দ্রবাবুর উৎসাহে 'প্রফুল্ল' নাটকের অভিনয় হয়। আমার জীবনে এইবারই প্রথম প্রফুল্ল নাটক দেখা হয়। জেলে অধিক দিন থাকার পর এই সকল আমোদ উপভোগটা মধুরই মনে হইল। আর যে সকল ছেলেরা জেলে নবীন-আবদ্ধ তাহারা যেন একটু হাঁফ ছাড়িয়া বাঁচিল। অল্প সময়ের মধ্যে কম্বল ও লৌহের খাটিয়া দ্বারা রঙ্গমঞ্চ যে ভাবে তৈরী করিল তাহা দেখিয়া ছেলেদের উৎসাহের বাহাদুরী দিতে হয়। আর যে সকল ছেলেরা অভিনয় করিল তাহারাও প্রসংসার যোগ্য। বৃদ্ধের মধ্যে হেমেন্দ্রবাবুই ছেলেদের অগ্রদূত। তিনি অনেক নাটকের অভিনয় করিয়াছেন এবং এ বিষয়ে তাঁহার দক্ষতাও আছে।

নন-কো-দের মধ্যে অনেকেরই Simple imprisonment ছিল। তাহাদের মধ্যে প্রায় সকলেই বাড়ী হইতে লেখার কাগজপত্র আনিয়া লইত। এ সুযোগে তাহারা অনেকে লেখাপড়া করিত। যাহারা বিশেষ উৎসাহী তাহাদের মধ্যে অনেকে দৈনিক ও সাপ্তাহিক সংবাদপত্র হাতে লিখিয়া বাহির করিত। ইহার মধ্যে নানারূপ জেল-রাজনীতি থাকিত, অনেক আলোচনা ও সমালোচনার গোপন ও প্রকাশ্য সংবাদ থাকিত। এরূপ আশাতীত অবস্থার মধ্যে পড়িয়া আমরা বহু বৎসর পর সামাজিক জীবনের কতকটা আস্বাদ পাইলাম। জেল-রাজনীতি লইয়া অনেক সময় অনেক গোলমাল উপস্থিত হইয়াছে, যতই হউক না কেন দাশ মহাশয়ের মীমাংসা সকলেই মানিয়া লইত। আর যাহারা মানিত না তাহাদের সংখ্যা নগণ্য, সুতরাং না মানিলেও তাহারা মেজরটির মত অনুসারে নানা কারণে চলিতে বাধ্য হইত।

**31st. DECEMBER**

দলে দলে যখন non-co-operation করিয়া লোক জেলে আসিল তখন তাহাদের মুখে শুনিলাম ৩১শে ডিসেম্বর স্বরাজ লাভ হইবে। ইহা মহাত্মা গান্ধীর ভবিষ্যৎ বাণী। যুবকদিগেরও ইহাই বিশ্বাস, বৃদ্ধদিগেরও তাহাই। যখন তাহারা ছয় মাস, এক বৎসর, দুই বৎসরের জন্য জেলে আসিল তখন প্রথম অবস্থায় তাহাদের ইহাই বিশ্বাস ছিল যে 31st. স্বরাজ হইলেই বাহিরে চলিয়া যাইবে। তাহাদের ছয় মাসও জেল ভোগ করিতে

হইবে না। এ বিশ্বাস যে কাহার মধ্যে ছিল না তাহা ধরিবার উপায় নাই। যদিও বা কেহ কেহ অবিশ্বাস করিত কিন্তু majority-র ভয়ে বলিতে সাহস করিত না। কাহারও মুখে সে অবিশ্বাসের ভাব ফুটিয়া উঠিলে "নাস্তিকের ভগবান প্রাপ্তি হয় না", "বিশ্বাসে মিলায় কৃষ্ণ তর্কে বহু দূর" এই সকল উক্তি প্রয়োগ হয়। ভয়ে ভয়ে দুই-এক জনের সত্য গোপন করিয়া চলিতে হইত। যুবকগণ এই বিশ্বাসের ফল লাভ না করিতে পারিলেও অনেকটা কর্মক্ষেত্রে ত্যাগের আদর্শ দেখাইতে পারিয়াছে তাহাতে সন্দেহ নাই। তাহারা এই ভবিষ্যৎ উক্তির উপর এত আস্থা স্থাপন করিয়াছিল যে ইহার বিরুদ্ধ মত কেহ প্রকাশ করিলে Non-violence-এর দিনেও তাহার উপর দণ্ড প্রয়োগের উপক্রম করিত। হুজুগপ্রিয় বাঙ্গালী অল্প সময়ের মধ্যে কোন কাজকে এত আগাইয়া নিয়া যায় যে দেখিয়া মনে হয় ইহা কখনও নিষ্ফল হইতে পারে না। কিন্তু বাঙ্গালী যেমন অল্পায়ু তাহার উদ্যমও তেমনই অল্প স্থায়ী। এই দোষ থাকা সত্ত্বেও ভারতের মধ্যে তাহারা সেরা তাহার কারণ এই যে, তাহারা অল্প সময়ের মধ্যে অনেক কাজ দেখাইতে পারে। অসাধ্যকে সাধন করার মত বিশ্বাস সর্বসাধারণের মধ্যে আনিতে পারে, ক্ষণস্থায়ী জীবনকে সার্থক করিয়া তুলিতে সমর্থ হয়।

এক দিবস নৃপেনবাবু যুবকদিগকে বলিতেছিলেন "বাপুহে! 31st. স্বরাজ হবে এ বিশ্বাস করিও না। স্বরাজ কেহ আনিয়া দিবে এ বিশ্বাসও মনে রাখিও না। 31st.-টাস্ কিচ্ছু না। এটা কেবল কাজ এগিয়ে দেবার জন্য, শীঘ্র লোককে ক্ষেপিয়ে তোলবার জন্য এবং কিছু টাকা সংগ্রহ করিবার জন্য একটা ফাঁকা আওয়াজ।" একথা তাঁহার মুখে শুনিয়া ছেলেদের দলও তাঁহার উপর চটিয়া গেল। এরূপভাবে যতই দিন চলিতে লাগিল ততই দেশের নেতাগণ আসিয়া জেল ভরিয়া ফেলিলেন। বাহিরের কাজকর্ম ক্রমে বন্ধ হইয়া আসিল; ছেলেদের বিশ্বাসও টলমল করিতে লাগিল। যতই 31st. ঘনিয়া আসিল ততই বিশ্বাস নষ্ট হইতে চলিল। 31st.-এর একমাস পূর্বেও লোকের বিশ্বাস ছিল যে 31st. স্বরাজ হবেই হবে। এক দিবস আমরা ডাঃ সুরেশবাবুকে জিজ্ঞাসা করিলাম, "আপনি কি বিশ্বাস করেন যে 31st. স্বরাজ হবে? তিনি বলিলেন, "হাঁ আমার বিশ্বাস 31st. স্বরাজ হবে।" অপর দিবস আবুল কালাম আজাদকে জিজ্ঞাসা করিলাম স্বরাজ সম্বন্ধে আপনার বিশ্বাস কি? তিনি বলিলেন "31st. স্বরাজ হবে

এরূপ ধারণা করা ভুল। তবে স্বরাজের কাজ তাড়াতাড়ি অনেকটা এগিয়ে দিবে মাত্র কিন্তু প্রকৃত স্বরাজ হবে না। স্বরাজ লাভের জন্য যতখানি আত্মোৎসর্গ প্রয়োজন আমাদের এ-কাজ তাহার কোন প্রমাণ দেয় না।" তিনি একটা আরবী শ্লোক আওড়াইয়া আরও কিছু ব্যাখ্যা করিলেন।

31st. যখন দেখা দেয়-দেয় অবস্থা তখন বালক-যুবক প্রভৃতি সকল বিশ্বাসীদের বিশ্বাসে কালিমা পড়িবার উপক্রম হইল। বিশ্বাসকে অবিশ্বাস করিতে বাধ্য হইল। বড় আশার জিনিষ হঠাৎ নষ্ট হইয়া গেলে দুর্বল চিত্তকে অধিকতর দুর্বল করিয়া দেয়। আবার যাহাদের সঙ্কল্প দৃঢ়, যাহারা শক্ত তাহাদের সঙ্কল্প সিদ্ধির ভাব অধিকতর দৃঢ় হয়। 31st. যখন পার হইয়া গেল, তখন সকলের বিশ্বাস নষ্ট হইয়া গেল। এই সময়ে অনেকের মন ভাঙ্গিল আবার কাহারও সঙ্কল্পের দৃঢ়তা বাড়িয়া গেল। এই সময়ে ভারতের ভবিষ্যৎ চিন্তায় সকলেই আকুল। 'কি করা যায়' ভাবিয়া নেতারা ব্যাকুল হইয়া উঠিলেন। নানা জনে নানা মত প্রকাশ করিল। সকলে একমত হইতে পারিল না বলিয়া দলাদলির সূত্রপাত হইল। ক্রমে ইহা বাড়িয়াই চলিল। এই গোলমালের মধ্যেই যাহারা "একটা কিছু করিবেই করিবে" ভাব হৃদয়ে পোষণ করিত তাহারা "যাহা হয় বাহিরে যাইয়া অবস্থা বুঝিয়া ব্যবস্থা করিব" বলিয়া চুপ করিল। আর যাহারা কাজে কিছু করিবে না, অথবা বাহিরে যাইয়া পিছ-পাও দিবে তাহারা বৃথা নানা অশান্তির সৃষ্টি করিয়া তুলিল। এই অবস্থার পর দলাদলিটা একেবারে পাকা হইয়া উঠিল। আমরা এখানে দ্রষ্টা ও শ্রোতা মাত্র। অনেক দেখিলাম, অনেক শুনিলাম, অনেক বুঝিলাম। ইহার মধ্যে যাহারা চিন্তাশীল তাহারা "বোবার শত্রু নাই" পথই অবলম্বন করিল। এই দলাদলিটা যে বাহিরে দেখা দিবে এ ধারণাও কেহ কেহ করিলেন। এ অবস্থাতে এক পুরুষ সিংহের মুখের দিকে তাকাইয়া প্রকৃত কর্মিগণ সকল কষ্ট অম্লানবদনে সহ্য করিয়া চলিল। এখানে এমন সব কথাও হইত যে দাশ মহাশয়কে Congress হইতে তাড়াইতে হইবে।

এখানে আসিয়া কেহ-বা উপকৃত হইয়াছে আবার কাহারও-বা পতন হইয়াছে। এখানে ডাঃ সুরেশবাবু গীতা ক্লাস করিতেন, শ্রীযুত কালিকা প্রসাদ ভট্টাচার্য মহাশয় মহাভারতের ক্লাস করিতেন। কালিকাবাবু মহাভারত ক্লাসের জন্য গ্রন্থের সাহায্য লইতেন না। আর তিনি বক্তৃতা

প্রসঙ্গে বাল্যশিক্ষার পদগুলির এমন সুন্দর ব্যাখ্যা করিতেন যে তাহা শুনিয়া সাধারণ লোকের অনেক উপকার হইত। যথা দৈ নাই খৈ খাই অর্থাৎ দেশে গরুর অভাবে দুগ্ধের অভাব, দুগ্ধের অভাবে দধির অভাব। এই অভাবে পড়িয়াই শুধু 'খৈ' খাই। ইহার পর আবার ইহার রাজনৈতিক ব্যাখ্যা। ইংরেজ ম্লেচ্ছ সুতরাং সে তাহার সেনাদের জন্য গো-মাংসের ব্যবস্থা করে। সে কারণেও অনেক উপযুক্ত গরু নষ্ট হয়। আর মুসলমানগণ গরু কোরবাণি দিয়া থাকে সে কারণেও গরুর অভাব হয়। এই সকল কারণেই আমাদের আজ শুধু 'খৈ' খাইতে হয়। বাল্যশিক্ষা হইতে তিনি বাস্তবিকই সুধা বাহির করিয়াছেন, তিনি Non-Co-operation movement সময়ে সাধারণ লোকের নিকট শুধু এই সকল ভাবেরই উপদেশ বক্তৃতা প্রসঙ্গে দিতেন। তাহাতে লোকের মনের উপর প্রভাব বিস্তার করিতে পারিয়াছিলেন।

বহু লোকের মিলন না হইলে দেশের মঙ্গল সাধিত হবে না একথা সকলেই বুঝে। হিন্দু-মুসলমানের একতা না হইলে দেশের স্বাধীনতার অন্তরায় ইহাও জানে। অনেকেই এ-মিলনের জন্য চেষ্টা করিয়াছেন কিন্তু মিলন হইয়াও হইতে পারে নাই। হিন্দু-মুসলমানে এক পাতে খানা খাইয়াছে কিন্তু তাহাতেও মনের মলিনতা দূর হয় নাই। হিন্দুদের মধ্যে যাহারা গোঁড়া তাহারাও অনেকটা ত্যাগ স্বীকার করিয়াছে তথাপি মিলনের পথ সহজ হয় নাই। এক পাতে খাইলে, এক সঙ্গে কাজ করিলে, দুর্ভিক্ষের সময় এক পাতে ব্রাহ্মণ-চণ্ডালে খাইলে পুরীধামে যাইয়া একের হাতে অন্যে ভোজন করিলে মিলন হয় না। মিলন যদি সত্যই লাভ করিতে হয় তবে মনের সঙ্কীর্ণতা অনুদারতা দূর করিয়া প্রাণের টানে টানে বাঁধা থাকিতে হয়, জাত্যাভিমান বিসর্জন দিতে হয়। তাহা না হইলে সঙ্ঘবদ্ধ জাতি গঠনের আশা সুদূর পরাহত। স্বামীজি বলিয়াছিলেন—"ভুলিও না, নীচ জাতি, মূর্খ, দরিদ্র, মুচি, মেথর, তোমার রক্ত, তোমার ভাই। বল—মূর্খ ভারতবাসী, দরিদ্র ভারতবাসী, ব্রাহ্মণ ভারতবাসী, চণ্ডাল ভারতবাসী আমার ভাই।" আমরা যতই এক পাত্রে বসিয়া ভোজন করি না কেন যতদিন আমাদের মনে এই ভাব প্রতিষ্ঠিত না হইবে, সত্য হইয়া ফুটিয়া না উঠিবে জাতি ভেদের কঠোরতা যতদিন থাকিবে ততদিন সঙ্ঘবদ্ধতা সম্ভব হইবে না, সাম্য-মৈত্রী-স্বাধীনতার কথা স্বপ্ন মাত্র।

## স্পেশাল ক্লাস

আন্দামানে থাকিবার সময়ই আমরা জেল কমিটির রিপোর্ট প্রকাশ হাওয়ার কথা জানি। কমিটি যাহা সংশোধনের জন্য অনুরোধ করিয়াছে তাহাও ওখানে পাঠ করিয়াছি। কোন কোন বিষয়ে স্থানীয় কর্তৃপক্ষ পরিবর্তনও করিয়াছে। আমরা নন-কো-অপারেশন বন্দিগণ জেলে আসার পূর্ব হইতেই শুনিতেছিলাম আমাদের জন্য বারো শত টাকা মঞ্জুর করিবে। কেন কি উদ্দেশ্যে করিবে তাহার কিছুই জানিতে পারি নাই। এই সকল আলোচনার সঙ্গে সঙ্গে নন্-কো বন্দিগণ আসিয়া জেল পূর্ণ করিতে লাগিল। ইহার কিছুদিন পর এক Circular আসিল অমুক-অমুককে মাসিক পনেরো টাকা হিসাবে খাবার দেওয়া হউক এবং তাহাদিগকে Special class prisoner করা হউক, এই আদেশ অনুসারে জেল কর্তৃপক্ষ কাজ করিতে প্রস্তুত হইল, কিন্তু আমাদের পক্ষ হইতে আমরা আপত্তি করিয়া জানাইলাম যে আমরা তাহা গ্রহণ করিতে প্রস্তুত নই, কারণ এই আদেশ মতে বহু নন-কো-অপারেশন বন্দী বাদ পড়িয়া যায় এবং তাহাদের মধ্যে যাহারা Special class হইল তাহারাও বলিল যে আমাদের সকলকে Special class না করিলে আমরা তাহা গ্রহণ করিব না। এই প্রতিবাদের প্রধান পাণ্ডা ছিলেন ডাঃ সুরেশবাবু, হেমেন্দ্রবাবু, সেনগুপ্ত, নৃপেনবাবু, হেমন্ত সরকার প্রভৃতি। আমাদের এই প্রতিবাদ Superintendent Government-কে জানায়; Government বিবেচনা করিয়া পরে আবার আদেশ দেয় যে সকল রাজনৈতিক বন্দীকেই Special class করা হউক। ইহার পর Special খানা আরম্ভ হইয়া গেল, সকলেরই দুঃখ অনেকটা কমিয়া গেল। প্রথম অবস্থায় সকলেরই পাক একসঙ্গে হইতেছিল কিছু পরে মুসলমান-জাত্যাভিমান বাড়িয়া যাবার পর তাহারা তাহাদের পাক ভিন্ন করিয়া নিল। যখন তাহারা পৃথক করিয়া নিল তাহার পরে শিখগণ পৃথক হইল।

এই শ্রেণীর বন্দিগণ অপর সকলের অপেক্ষা কতকগুলি বেশী সুবিধা পায়। আমরা কাপড়-জামা, ভাল কম্বল প্রভৃতি পাই অপর সকলে তাহা পায় না। কাজ-কর্ম সম্বন্ধে তেমনি হালকা মোটের উপর জেল অনেকটা সহজ মনে হয়। কিন্তু এই ভাবে জেলটা বেশী দিন কাটাইতে পারি নাই। প্রথম বয়সে দুঃখ করিলে শেষ জীবনে সুখ হয়। আমাদের অবস্থাও তাহাই হইল।

বরিশালের শরৎচন্দ্র ঘোষ মহাশয় কিন্তু এই শ্রেণীভুক্ত ইচ্ছা করিয়া হন

নাই। তাহাকে এইরূপ খাবার দেওয়া হইয়া ছিল কিন্তু তিনি তাহা গ্রহণ না করিয়া সাধারণ কয়েদীদের খাদ্যই খাইতেন। তিনি বলিতেন, 'এই যে হাজারাধিক লোক যাহারা আমার ভাই, যাহারা আমার দেশের লোক তাহাদিগকে ফেলিয়া আমি চর্ব-চোষ্য-লেহ্য-পেয় গ্রহণ করিতে পারি না। আমার হৃদয় তাহা চায় না। কাজে কাজেই আমি ইহা ভোজন করিতে পারিব না।' ইহার পর বরিশালের সতীন্দ্র সেন আসিলেন। তিনিও এই কথা বলিয়াই সাধারণ কয়েদীর খাবার খাইতে আরম্ভ করিলেন।

আমাদের এইরূপ বন্দোবস্ত দেখিয়া সাধারণ কয়েদীরাও মনে মনে ভাবিতে লাগিল যে আমরা এই ব্যবহার পাইলে তাহারা কেন পাইবে না। এই সকল আলাপ-আলোচনা চলিবার পর ইহা ক্রমে কর্তৃপক্ষের নিকট ভয়ের কারণ হইয়া উঠিল। এই কারণে ভবিষ্যতে বিশেষ কিছু না হয় সে জন্য কর্তৃপক্ষ সাধারণ কয়েদীদিগকে সন্তুষ্ট করিতে চেষ্টা করিল। পূর্বাপেক্ষা তাহাদের খাবারটা ভাল করিয়া দিল। তথাপি তাহারা সন্তুষ্ট হইল না। দিন দিন সকল কয়েদী ষড়যন্ত্র করিতে লাগিল। একদিন তাহারা সকলে আহার ত্যাগ করিয়া ধর্মঘট করিয়া বসিল। প্রথম দিবস তাহাদিগকে অনেক অনুনয় বিনয় করিয়া খাবার খাইতে বলিল কিন্তু তাহারা খাইল না। বরং কেহ তাহাদের নিকট গেলে পর মারপিট করিতে প্রস্তুত হইত। বেল বৃক্ষে আরোহণ করিয়া জমাদারদিগের প্রতি বেল ফল ছুড়িত। দ্বিতীয় দিবস তাহাদের জন্যে ভাল খাবার প্রস্তুত করিল তাহাতেও তাহারা রাজি হইল না। যাহা তৈয়ার করিল পূর্বাপেক্ষা ভাল হইলেও ভাল বলা যায় না। সেই দিবস তাহাদের মধ্য হইতে প্রত্যেক নম্বর হইতে এক একজন করিয়া প্রতিনিধি জেলারের আদেশমত তাঁহার নিকট যাইয়া তাহাদের সকল দাবী জানাইল। তৃতীয় দিবস তাহাদের জন্য মাংস, ডাল, তরকারী, মৎস্য ভালরূপ তৈয়ার করিল। তাহাতে তাহারা সন্তুষ্ট হইয়া সকলেই ভোজন করিল। সকলকে সন্তুষ্ট করিয়া এখন গোলমালের গোড়ায় প্রধান উদ্যোগী কে, তাহা খুঁজিয়া বাহির করিতে চেষ্টা করিল। প্রলোভন দেখাইয়া কয়েকজন একরারী বাহির করিল এবং তাহারা সকল গোপন খবর দিয়া কর্তৃপক্ষকে সাহায্য করিল। সকলের মধ্য হইতে তিন জন লোককে খুঁজিয়া বাহির করিয়া এক জনকে বিশ বেত, এক জনকে পনের বেত এবং অপর জনকে দশ বেত দিয়া কুঠিবন্ধ করিল। এক ঘা-তেই সকলে সোজা হইয়া গেল। ইহার ফলে পূর্বাপেক্ষা ডাল-ভাত-তরকারীর কিছু

উন্নতি হইল। কিছুদিন চৌকার management নন-কো-দের হাতে ছিল। সে সময় জিনিষপত্র বিশেষ চুরী হইত না সুতরাং খাদ্য দ্রব্যের উন্নতি তখন হইতেই অনেকটা হয়। আবার যখন জমাদারদের হাতে আসিল তখন পুনরায় খারাপ হইতে আরম্ভ হয়। ইহার পরেই সাধারণ কয়েদীরা ধর্মঘট করে।

নন-কো-দের আসার পর জেলের অনেক উন্নতি হইয়াছিল সন্দেহ নাই। কর্তৃপক্ষ কয়েদীদিগের উপর অত্যাচার করিতে কখনও সাহস পাইত না। এক দিবস ঘানিঘরে কোন এক কয়েদীকে প্রহার করে, তাহারা তাহা দেখিয়া প্রতিবাদ করে এবং প্রহারকারীদের ভয় প্রদর্শন করে। এ সংবাদ Supdt-কে জানায়, ইহার পর হইতে আর ঘানিঘরে কোনরূপ নির্যাতন হইত না। সমস্ত জেলময় রাজনৈতিক বন্দী। কোথাও কোন গোলমাল হইলে, অন্যায় হইলে সাহেবের কানে যাবে এই ভয়ে জমাদার প্রভৃতি সর্বদা সাবধান থাকিত এবং জেলার প্রভৃতির মুখও বন্ধ থাকিত। স্বেচ্ছামত জেল শাসন করা তাহাদের পক্ষে অসম্ভব হইয়া উঠিল। এ সম্বন্ধে Annual Jail administration Report-এও Govt. বলিয়াছে যে রাজনৈতিক বন্দিগণ জেলে থাকিলে জেলের সুশাসন ভালরূপ চলিতে পারে না; সুতরাং তাহাদের জন্য পৃথক জেল হওয়া ভাল। Sir Abder Rahim যখন জেলের executive officer ছিলেন তখন মুসলমানদিগের জন্য জেলের অনেক পরিবর্তন করিয়াছিলেন। তাহাদের নমাজের সুবিধা, জুম্মা-নমাজের দিনে বাহির হইতে মৌলবী আসিবার ব্যবস্থা, নমাজের জন্য লম্বা জাঙ্গিয়া ব্যবহারের আদেশ ইত্যাদি ইত্যাদি কতকগুলি পরিবর্তন তিনি স্বেচ্ছায়ই করিয়া থাকেন। তিনি যখন একজন সর্বময়কর্তা ছিলেন তখন ইচ্ছা করিলে হিন্দু-মুসলমান নির্বিশেষে সকলের জন্যই কিছু করিতে পারিতেন সন্দেহ নাই। কিন্তু তিনি তাহা করেন নাই।

## ভারতীয় জেল

( অসহযোগ আন্দোলন )

এই আন্দোলনের ফলে সমগ্র বঙ্গদেশে প্রায় পনের হাজার স্বরাজ সাধক বন্দী। প্রথম ইহাদিগকে বন্দী করিয়া সরকার বুঝিতে পারিল যে শুধু কর্মীদিগকে বন্ধ করিয়া রাখিলেই তাহাদের উদ্দেশ্য সফল হবে না। ক্রমে সকল নেতাকেই অল্প-বেশী সময়ের জন্য জেলে আবদ্ধ করিল। সর্বশেষে

দেশবন্ধু দাশকেও ছয় মাসের জন্য আবদ্ধ করিল। ইহাদিগকে কারার লৌহ দ্বারের ভিতর পুরিয়া যখন বুঝিতে পারিল যে আর মাথা উঠাইবার মত লোক নাই তখন কর্মীদের মধ্য হইতে অনেক যুবককে তাহাদের নির্দিষ্ট কারাবাস শেষ না হইতেই মুক্ত করিয়া দিতে আরম্ভ করিল। কিছু দিবস পূর্বে মুক্ত হইত আবার জেলে চলিয়া আসিত। তখন তাহাদিগকে চালাইবার মত, তাহাদিগকে উৎসাহিত করিবার মত লোক বাহিরে ছিল। এবার সেরূপ লোক নাই বলিয়া তাহারা আর মুক্ত হইয়া ফিরিয়া আসিল না। তাহারা বিবাহের বরযাত্রীর ন্যায় আসিল, আবার দুই দিন পরেই চলিয়া গেল। সকলেই ১৯২১ সালের 31st ডিসেম্বর স্বরাজের আশায় সমস্ত শক্তি দিয়া কাজ করিয়াছে, আজ তাহারা সে আসায় জলাঞ্জলি দিয়া বিফল মনোরথ হইয়া ঘরে ফিরিল।

## মুক্তির সন্ধান

বহু বৎসর যাবৎ জেলে বাস করিতেছি। অনেক দিবস কাটিয়া গেল। এখন বন্দীজীবনের শেষকাল উপস্থিত। পূর্বে বলিয়াছি যে যখন আন্দামানে যাত্রা করি তখন ফিরিয়া আসিবার আশা ত্যাগ করিয়াই গিয়াছিলাম। দেশে যখন ফিরিয়া আসি তখন অর্ধাংশের অধিক কাটিয়া গিয়াছে। আসার পর অনেকটা ভরসা হইয়াছিল যে ঘরের ছেলে ঘরে ফিরিয়া যাইতে পারিব। ক্রমে দিনগুলি আরও ফুরাইয়া আসিল তখন আশার উপর ভরসাও হইল। এবার হইতে মুক্তির সন্ধান পাইতে চেষ্টা করিলাম। আন্দামানে থাকার কালে কোনরূপ Remission পাইতাম না। এখানে আসিয়া মাসে তিন দিবস করিয়া তাহাও পাইতে লাগিলাম। তাহাতে মুক্তির দিনগুলি আরও ঘনাইয়া আসিল। এবার হিসাব করিয়া দেখিলাম যে এই হিসাবে Remission পাইলে কতদিন পর মুক্ত হইতে পারি। আন্দামানে যখন ছিলাম তখন পিতার মৃত্যু সংবাদ হইতে আরম্ভ করিয়া ভগ্নী প্রভৃতি সাত জনের মৃত্যু সংবাদ পাই; ইহার পর আমি এখানে আসিয়া মাতৃহীন হই। মাতা-পিতা ব্যতীত আর যাহারা পরলোক গমন করিয়াছে তাহারা সকলেই আমার বয়ঃকনিষ্ঠ। এসব কথা যখন মনে আসিত তখন মুক্তির নেশা ছুটিয়া যাইত।

এই সন্ধান পাইয়া এখন হইতে মাস গণিতে আরম্ভ করিলাম। ক্রমে দিন আরও ঘনাইয়া আসিল, মুক্তিতে বিশ্বাস জন্মিল। জীবনের উন্নতির

প্রথম অবস্থায়, লেখাপড়ার শেষ অবস্থায় 'কি করিবে' এই প্রশ্ন যেমন লোকের মনকে অস্থির করিয়া তোলে, তেমনই এই দীর্ঘকাল কারাবাসের পর মাতৃ-পিতৃহীন অবস্থায় বাহিরে যাইয়া কি করিব এ প্রশ্নও আমাকে কিংকর্তব্য বিমূঢ় করিয়া ফেলিল। মুক্তির সন্ধানের সঙ্গে সঙ্গে আরও কিছু সম্বলের সন্ধান না পাইলে চলে না, সে জন্যই স্বাভাবিক ভাবেই এই সকল চিন্তা মনে আসিয়া উপস্থিত হইত। এ সময়ে Convict mentality মুক্তির পূর্বে যে কেমন হয় তাহা বুঝিবার অবসর পাইলাম।

যতদিন মুক্তির কোন সন্ধান পাওয়া যায় না ততদিন বেশ শান্তিতে থাকা যায়। যখন যেমন তখন তেমন, যথা বাস তথা ভবন থাকে মনের অবস্থা। মুক্তি ঘনিয়া আসিলেই স্থির চিত্তকে অস্থির করিয়া তোলে। কেন করে তাহা বুঝা বড় শক্ত। আমার একটা মনে হয়; বহু দিবস জেলে আবদ্ধ থাকিলে মনের অবস্থা পারিপার্শ্বিক অবস্থার চাপে এবং সমাজের সংস্রবহীন অবস্থায় বাসের পরিণামে এমন হয় যে হঠাৎ সেই সকল সম্বন্ধের আশায়, দুঃখের পর হঠাৎ সুখ লাভের সম্ভাবনায় মানসিক শক্তিকে তোলপাড় করিয়া তোলে। আর একটা মনে হয় হঠাৎ স্বজনের সঙ্গে দেখা হইবে এই অচিন্ত্যনীয় অব্যক্ত আনন্দের ভবিষ্যৎ ভাবনায় মনকে অতিরিক্ত আনন্দপ্লুত করিয়া তোলে বলিয়া চাঞ্চল্য উপস্থিত হয়। তৃতীয়তঃ শেষকালে যখন অল্প দিবস বাকী থাকে তখন দিনগুলি যেন শীঘ্র কাটে না, রাত্র যেন ভোর হয় না এমন একটা অবস্থা হয়। ইহা যে স্বেচ্ছায় মনে স্থান দেওয়া হয় তাহা নহে। ভবিষ্যৎ চিন্তার ফলে ইহা মনে আসে। ভবিষ্যতে একটা কিছু করিতে হইবে, কি করিতে হইবে তাহা অনেক পূর্বেই ঠিক আছে। সেটা যাহাতে শীঘ্র করিতে পারি; কখন বাহির হইব, কখন উহা করিবার সুযোগ পাইব এই চিন্তাটাই মনকে অস্থির করিয়া তোলে এবং তাহার ফলে চাঞ্চল্য উপস্থিত হয়। আর একটা ইহার উল্টা। কি করিবে ইহার স্থিরতা নাই।

এতদ্ভিন্ন সাধারণ কয়েদীকে জিজ্ঞাসা করিয়া দেখিয়াছি যে মুক্তির পূর্বে মনের অবস্থা কেমন হয়। তাহারাও এই একই কথা বলিয়া থাকে। তাহারা একমাত্র বলে যে, দিন যেন কাটে না, এক একটা দিন যেন সপ্তাহ বলিয়া মনে হয়। যাহার পাঁচ বৎসর দণ্ড তাহার চার বৎসর কাটিতে যে মানসিক কষ্ট হয় নাই, শেষ এক মাস শেষ করিতে তদপেক্ষা অধিক কষ্ট হয়! তাহা কেন হয়, কিসের জন্য মনের অবস্থান্তর হয় তাহার হিসাব-

নিকাশ করিয়া উপসংহার ঠিক করিতে পারে না, বিশেষ করিয়া তলিয়ে দেখিতে পারে না কেবল উপলব্ধি করে মনের অবস্থান্তর অবস্থা। মনো-বৈজ্ঞানিক এই লক্ষণগুলি হইতে অনেক তত্ত্ব আবিষ্কার করিতে পারিবেন সন্দেহ নাই। কিন্তু ব্যথিতের বেদন বুঝা শক্ত।

## মুক্তির পূর্বাবস্থা

ভারতীয় জেল-আইন অনুসারে আন্দামান অপেক্ষা দেশী জেলে শ্রম বেশী করিতে হয় বলিয়া এখানে মোটামুটি এক-তৃতীয়াংশ দণ্ড লাঘব করিয়া দেওয়ার নিয়ম আছে। লাঘব করিয়া দিলেও এমন কোন নিশ্চয়তা থাকে না যে অবশ্যাই লাঘব হইবে। আমাদের সম্বন্ধেও এ নিয়ম প্রযোজ্য। অনেক দিবস হয় এ-জেলে (আলিপুর সেন্ট্রাল জেলে) আসিয়াছি। অনেকেই আসে-যায়, দেখা করে এভাবে প্রায় দশ বৎসর কাটিয়া গেল। হঠাৎ একদিন একটা confidential চিঠি আসে। তাহাতে নির্বাসিত রাজনৈতিক বন্দীদের ভারতীয় জেলে আসার পর অবশিষ্ট দণ্ডের এক-তৃতীয়াংশ হ্রাস করিয়া দেওয়ার কথা থাকে। আমাদের এই সকল ঘটনা নিয়া অনেক লেখাপড়া চলিয়াছে তাহা আমরা জানি না এবং আমাদের টিকেটেও কিছু লিখে না। আমরা অনেক পীড়াপীড়ি করার পর কিছু না লিখিয়া এক-তৃতীয়াশ কমাইয়া আমাদের মুক্তির তারিখটা কিছু পূর্বে করিয়া দিল।

মুক্তির পূর্ব দিবস পর্যন্ত কোন সংবাদ নাই। তখন মনে করিলাম সামান্য কয়টা দিন না পাইলেও ক্ষতি নাই। এরূপ ধারণা হবার একটা কারণও ছিল। এই সময়ে আমি হাসপাতালে ছিলাম। তখন শ্রীযুত ত্রৈলোক্যবাবু হাঁপানি রোগে যন্ত্রণা পাইতেছিলেন। তাঁহার সেবা-শুশ্রুষার জন্য আমি নিযুক্ত হইয়াছিলাম। যাঁহার সঙ্গে সুখে-দুঃখে বহু বৎসর এক সঙ্গে দিন কাটাইয়াছি, সময়-অসময়ে সুখের-দুঃখের আলাপ করিয়া মনের শান্তি পাইতাম আজ তাঁহাকে রুগ্ন শয্যায় রাখিয়া যাইতে মন চাহিতেছিল না। বরিশালে আমরা পাঁচ জন যখন এক সঙ্গে ভ্রাতৃভাবে বাস করিতেছিলাম তখন তিনি ছিলেন আমাদের আনন্দের স্তম্ভ। তিনি একাধারে গম্ভীর ও রসিক। তিনি যখন ছেলের সঙ্গে মিশেন তখন ছেলে, যখন যুবকের সঙ্গে মিশেন তখন যুবক আবার যখন বৃদ্ধের সঙ্গে মিশেন তখন বৃদ্ধ। তাঁহার সর্ব বিষয়ে অসাধারণ ক্ষমতা। লোকে বলে ধৈর্যের সীমা আছে কিন্তু তাঁহার

ধৈর্য অসীম। তাঁহার সঙ্গে সমস্ত দিন আমরা নানারূপ রসিকতা আমোদ-কৌতুক করিতাম কিন্তু কখনও তিনি ধৈর্যহীন হইতেন না। তাঁহার সঙ্গে বাস করিয়া সকলেই আনন্দ পাইতাম বলিয়া প্রতুলবাবু রসিকতা করিয়া গান রচনা করিতেন। সময় সময় কীর্তনের সুরে বেশ সুন্দর করিয়া গাহিতেন—

যদি মহারাজ* না আসিত কেমন হইত
আনন্দে রাখিত কে ;
চিমটি খোঁচা দাড়ি ধরে টানা বলনা
সহিত কে।"

এইরূপ চির সহচর, চির বন্ধুকে ছাড়িয়া যাইতে মনটা খারাপ হইয়া গেল।

হিসাব অনুসারে যে দিবস মুক্তির দিন, সে দিবস প্রাতে Supdt আসিয়া বলিলেন "We have got order from the Government to transfer you in Dacca jail to-day" (তোমাকে অদ্য ঢাকা জেলে যাইতে হইবে)। আমি বলিলাম What is about my release ; is there any information about it ? (আমার মুক্তি সম্বন্ধে কোন সংবাদ পাইয়াছ কি ?) Supdt বলিল sorry nothing only thing I know that the Govt. will communicate about it there (দুঃখিত কিছুই না। তাহারা এ সম্বন্ধে ওখানে জানাইবে এই পর্যন্তই জানি)। তাহার সঙ্গে কিছুক্ষণ আলাপ করিয়া আমাদের বোম ওয়ার্ডে আসিয়া নিজের জিনিষপত্র গুছাইয়া লইলাম। পরে আবার হাসপাতালে যাইয়া সকলের সঙ্গে দেখা করিয়া আহার শেষে নিজের ওয়ার্ডে আসিয়া এখানে সকল বন্ধুদের সঙ্গে আলাপ করিয়া শেষ বক্তব্য শেষ করি।

সকলেই আমার মুক্তির আশায় মুখে হাসি, চোখে জল নিয়া আমাকে বিদায় দিল, আমিও অত্যন্ত ভারাক্রান্ত মনে বিদায় লইলাম।

১৯২৪ সালের ১২ই আগষ্ট বৈকাল ৬ ঘটিকার সময় আসিয়া অফিসে উপস্থিত হইলাম। বহুদিন পর কলিকাতা সহরের দৃশ্য দেখিতে পাইবার আশায় উদ্‌গ্রীব। পুলিশ প্রহরীগণ আমার হাতে হাত-কড়ি লাগাইয়া ঘোড়ার গাড়িতে শিয়ালদহ ষ্টেশনাভিমুখে যাত্রা করিল। সে সময়ে

---

* ত্রৈলোক্যবাবুকে আমরা সকলেই মহারাজ বলিয়া ডাকিতাম। এই নামে পরে সকলের নিকটই পরিচিত।

অবিশ্রান্ত বৃষ্টি হইতেছিল। অন্ধকার আকাশের ছায়ায় লোকজনহীন রাস্তার মধ্য দিয়া গাড়িখানা সন্ধ্যার সময় আসিয়া শিয়ালদহ পৌঁছিল। আমাকে দেখিয়া অনেক লোক সমবেত হইল। সকলেরই ধারণা ছিল নন-কো-অপারেশন সম্বন্ধে আমাকে ঘেরাও করিয়াছে। মাঝে দুই-এক জন আলাপ করিয়া যখন জানিতে পারিল যে আমি তাহা নই তখন আলাপ করিবার জন্য লোকের ঐকান্তিকতা বাড়িয়া গেল, ক্রমে লোকের ভিড় হইতে লাগিল। জনতা যখন ঘন হইয়া আসিল তখন পুলিশ ভয়ে জনতা ভাঙ্গিয়া দিল এবং আমাকে পরে ভিতরের platform-এ নিয়া আসিল। কিছুক্ষণ পর গাড়িতে আরোহণ করিলাম। পাঁচ মিনিট পরেই গাড়ী ছাড়িল।

রাত্রি ভোরে ১৩ই আগষ্ট গোয়ালন্দ আসিয়া পৌঁছিলাম। পরে জাহাজে inter class-এ প্রবেশ করিলাম। নদীবহুল দেশের লোক আমরা। অনেক বৎসর যাবৎ নদী চোখে দেখি নাই। আজ বর্ষার ভরা পদ্মাবক্ষ দেখিয়া আনন্দে বুক ভরিয়া গেল। যত দেখি ততই দেখিবার ইচ্ছা হয়। এ-ভাবে এক ঘণ্টা চলিয়া গেল। অনিমেষনেত্রে একবার এ-দিক একবার ওদিক দেখিতেছি হঠাৎ প্রহরী আসিয়া বলিল "বাবু কুছ খায়েগা নেহি ?" তখন আমার চৈতন্য হইল যে আমি বন্দী। নিত্য-নৈমিত্তিক কাজ শেষ করিয়া আবার আসিয়া বসিলাম। তখন সকলেরই শ্রান্তি ভাঙ্গিয়াছে। ক্রমে দুই-এক জন আসিয়া পরিচয় জিজ্ঞাসা করিল। ক্রমে কয়েক জনের সঙ্গে আলাপ করিয়া দেশের সংবাদ লইলাম। আমার সংবাদ সমস্ত যাত্রীর মধ্যেই কানাকানি হইতে লাগিল। এই যাত্রীদের মধ্যে আমার এক পিসতুত ভাই শ্রীযুত গিরিশচন্দ্র ঘোষ ছিলেন ; তাঁহার সঙ্গে এক পিসতুত ভগ্নীও ছিল। তাঁহারা এই সংবাদ পাইয়া অনতিবিলম্বে উন্মাদের ন্যায় আসিয়া উপস্থিত হইলেন। তাঁহাদের সঙ্গে প্রথম সাক্ষাতে অবাক হইয়া চাহিয়া রহিলাম। তাঁহারাও আমার দিকে চাহিয়া রহিলেন। প্রথম চিনিতে পারেন নাই, তবে আমার সঙ্গে প্রহরী আছে বলিয়া অনুমান করিয়া লইলেন। কে যে কি ভাবে কথা আরম্ভ করিব ঠিক করিয়া উঠিতে পারিতেছি না। প্রথম আমিই কথা আরম্ভ করি। কোথায় গিয়াছিলেন, কোথা হইতে আসিয়াছেন ইত্যাদি ভাবের আলাপ করিবার পর ক্রমে নানা-রূপ আলাপ করিলাম এবং বাড়ীর সকল সংবাদ পাইলাম।

নারায়ণগঞ্জ আসিয়া জাহাজখানা তীরে সংলগ্ন হইবার পর তাহাদের মনে চঞ্চলতা দেখিলাম। বহু দিবস পর দেখা হবার পর তাহারা আমাকে

ছাড়িয়া যাইতে চায় না। কি করিবে বাধ্য হইয়া বিদায় লইতে হইল। পূর্ব পরিচিত নারায়ণগঞ্জ ষ্টেশনে আসিয়া উপস্থিত হইলাম। আমাকে ভিতরের platform-এ নিয়া বসাইল। যুবকশ্রেণী আসিয়া ঘেরিয়া ফেলিল। আমি কাহাকেও চিনি না তথাপি তাহারা যেন আমার এ-অবস্থা দেখিয়া কাতর হইল। জনতার মধ্যে আমার পরিচয় প্রকাশ পাইল।

Dacca mail-এ ঢাকা আসিয়া পৌঁছিলাম। এখান হইতে আবার শকটারোহণে ঢাকা জেলে আসিয়া পৌঁছিলাম। ঢাকা জেলের অফিসে পৌঁছামাত্রই আলিপুর জেলের পরিচিত একজন এসিস্টেণ্ট জেলারকে দেখিতে পাইলাম। তাঁহার সঙ্গে অল্পক্ষণ আলাপ করার পর এ-জেলের অবস্থা বুঝিতে পারিলাম। অফিসে আসিতেছি ইহার সংবাদ তাহারা পূর্বেই পাইয়াছে। কোথায় থাকিতে হইবে তাহাও ঠিক করিয়া রাখিয়াছেন। প্রথম যখন ধৃত হই তখন এ-জেলে কয়েক মাস বাস করি। তখন ছিলাম ৪০ ডিগ্রীতে। এবার নিয়া আসিল ৮ ডিগ্রীতে। সমস্ত জেলের মধ্যে এ-স্থানই সর্বাপেক্ষা খারাপ। অফিস হইতে বাহির হইয়া জেলের ভিতরে প্রবেশ করিবারকালে পরিচিত জেলারকে জিজ্ঞাসা করিলাম, আপনারা আমার মুক্তির কোন খবর রাখেন কি ? উত্তর পাইলাম 'না' একবার মনে হইয়াছিল যে ঢাকায় নিয়া হয়ত ছাড়িয়া দিবে। এখানের উত্তর পাইয়া নিশ্চিন্ত মনে যাইয়া ৮নং ডিগ্রীতে স্থান লইলাম। এখানে স্নান করিয়া বসিয়া একটা ওয়ার্ডারের সঙ্গে আলাপ করিয়া এখানে কোন স্বদেশী কয়েদী আছে কিনা সংবাদ লইতেছি এমন সময়, প্রায় দেড় ঘণ্টা পরে একজন জমাদার আসিয়া বলিল 'আপ যায়গা, আপিসমে চলিয়ে" আমি একেবারে অপ্রস্তুত হইয়া রহিলাম। জিজ্ঞাসা করিলাম "কিধার যায়গা' উত্তর পাইলাম "বাহার যায়গা" আবার জিজ্ঞাসা করিলাম 'ক্যায়া ছুট যায়গা' উত্তর পাইলাম 'জি', এবার কিছুটা বিশ্বাস হইল। অফিসে গেলাম যাওয়া-মাত্রই পুরাতন জেলারটিকে দেখিতে পাইলাম। তিনি বলিলেন, এই কলিকাতা মেলে আপনাকে ছাড়িয়া দিবার জন্য গভর্ণমেণ্ট অর্ডার পাইয়াছি। এই সংবাদ পাইয়া মনে ব্যস্ততার উদয় হইল। এতদিন কিছু বুঝিতে পারি নাই। আজ প্রকৃতই বুঝিলাম যে মুক্তির সময়ের পূর্বে মুক্তি আসার যন্ত্রণা কি ! মনটা বড়ই ছট্‌ফট্‌ করিতে লাগিল।

জেলারের হিসাব-নিকাশ চলিতে লাগিল, এদিকে থানায় সংবাদ দেওয়া হইল। হিসাবে দেখা যায় যে আড়াই মাস বেশী খাটা হইয়াছে। আন্দামানে

যাবার পূর্বে যে কয়মাস বাঙ্গলার জেলে ছিলাম তাহার এক-তৃতীয়াংশ বাদ দিলে বেশী খাটা হয় কিন্তু তাহা আলিপুর জেলে ধরে নাই বলিয়া উভয় জেলের হিসাব এক হইল না। ইতিমধ্যে থানা হইতে inspector আসিয়া গেল। তাহার সঙ্গেও কোথায় যাব কোন বাসায় থাকিব ইত্যাদি আলাপ চলিতে লাগিল। আলাপ প্রসঙ্গে বলিলাম, "কোন বাসায় গেলেই তো আপনাদের দৃষ্টি আকর্ষণ করিবে তাহারা। এক্ষেত্রে স্থির করিয়াছি যে আপনার বাসায় গেলেই বন্ধুবান্ধবরা নিরাপদ।" জিজ্ঞাসা করিলাম "রাজি আছেন তো?" অমনি হাত জোড় করিয়া বলিল, 'আজ্ঞে আমাকে মাপ করিবেন' বলা মাত্রই সকলের মধ্যে হাসির রোল পড়িয়া গেল। ইতিমধ্যে প্রায় সাড়ে সাতটা হইয়া গিয়াছে। পরে স্থির করিলাম রাত্রিকালে শ্রীযুত শ্রীশবাবুর বাসায়ই যাইয়া উঠিব। এখান হইতে phone করিয়া সুত্রাপুর থানায় জানাইল যে "শ্রীশবাবুর বাসায় যাইতেছে।" তখনই বুঝিলাম যে পিছনে 'ফেউ' লাগিবে।

রাত্রি আট ঘটিকার সময় বিদায় লইয়া আস্তে আস্তে একখানা জামা ও কাপড় এবং এক জোড়া খড়ম লইয়া বাহির হইয়া তমসাবৃত রজনীর ক্রোড়ে স্থান লইলাম। বাহির হইয়া অবাক হইয়া গেলাম। মাথার অবস্থাটা যেন কেমন হইয়া গেল। কিছুক্ষণ এদিক-ওদিক নিরীক্ষণ করিয়া দেখিলাম। কি করিব স্থির করিয়া উঠিতে পারিলাম না। কেন যে এমন হইল সে মনস্তত্ব আজও বুঝিতে পারি নাই। inspector-টি আসিয়া জিজ্ঞাসা করিল হাঁটিয়া যাবেন, কি গাড়িতে যাবেন? দেখিলাম চলিতে পা আটকায় এমন অবস্থায় গাড়িতে যাওয়াই স্থির করিলাম। inspector একখানা গাড়ি ডাকিয়া আনিবার জন্য একটা লোককে আদেশ করিল। একখানা গাড়ি আসিল। তিনি আমাকে জিজ্ঞাসা করিলেন শ্রীশবাবুর বাসা চিনিবেন তো? আমি বলিলাম, চিনিব। তথাপি গায় পড়িয়া নিজ হইতেই বলিল, এরাও ঐদিকেই যাবে সঙ্গে নিয়া যান আপনাকে বাসা চিনাইয়া দিবে। আমি বলিলাম, দরকার নাই। তথাপি তাহারা আমার সঙ্গ লইল। তখনই মনে হইল এরা বোধহয় পুলিসের গুপ্তচর। তাহাদিগকে সঙ্গে দেবার উদ্দেশ্য এই যে আমি ঠিক ঠিকই শ্রীশবাবুর বাসায় যাই, না সে বাসার কথা বলিয়া অন্য কোথাও যাই, ইহা জানা।

যিনি আমাদিগকে মুক্ত করিবার জন্য প্রাণপাত পরিশ্রম করিয়াছিলেন, যাঁহার সাহায্যে আপদে-বিপদে রক্ষা পাইয়াছি, যিনি প্রথমবার মুক্ত করিয়াছিলেন, বহু বৎসর পর আবার তাঁহারই গৃহে আশ্রয় লইয়া মুক্ত হইলাম।

॥ সমাপ্ত ॥